গ্রন্থসূচী




## উর্বশী ও আর্টেমিস

সূচীপত্র

## পলায়ন

শফরী চোখের সরল চাহনি, চোখের কোলের
কালিমার মায়া চোখ ভুলিয়েছে—চিকন কপোল,
সিল্‌ক্‌মসৃণ শাদা আর ছোট পাণ্ডু ললাট।
ঘ্রাণ টানি মৃদু শীতল আঁধারে সুরভি চুলের।

স্বল্পপরিধি রক্তসূত্র সরস অধর
মুখে রেখেছি ও বক্ষে শুনেছি গ্রহদের বেগ।
দেখি মুহূর্ত-বিম্বে চিরন্তনেরই ছবি,
উর্বশী আর উমাকে পেয়েছি এ প্রেমপুটে।

—সাতটি দিন ও রাত্রি একটি কবিতা আমার,
প্রেমের কবিতা করেছ আমাকে।
ফোটালে যে-ফুল
সে-ফুল শেফালি। তীর্থযাত্রী হৃদয় আমার
আর নাহি রয় এ কয়দিনের পান্থশালায়।
১৯২৮

## কাব্যপ্রেম

তোমাকেই ঘিরে চলে রক্তস্রোত আমার মন্থর,
চিত্ত হল পথহারা স্বপ্নের নিবিড় কুয়াশায়।
জীবনের ছন্দ ভেঙে তোমার কেশের গন্ধ হায়
সর্পিল গতিতে টানে অহর্নিশি আমার অন্তর।
তোমাকেই আঁকে স্নায়ু পাকে পাকে দেহের ভিতর,
তোমারই অস্তিত্ব সৌরকেন্দ্র যে আমার চেতনায়।
আমার প্রত্যাশা, প্রেম রাখো তুমি আমার আশায়—
পুরুষ আমার চিত্ত নিত্য হেরে স্বপ্নস্বয়ম্বর।

তোমার সুঠাম দেহ, গোধূলি-রঙিন তনুখানি
যে মায়া বিছায় মনে, জানি আমি সেই মায়া জানি—

চিত্রকর ভাস্করের স্বপ্নমূর্তি আমি হেরিলাম
তোমার দেহের মাঝে। কবিতার হোলিতে রঙিন
আমার মনের বেশ—আবিরে মাতাল রাত্রি দিন
তোমারই প্রতিমা দেখি নগরীর পটে অবিশ্রাম।
১৯২৮

## উদ্যাপন

স্বপ্নে আজ দেখেছি তোমাকে।
মরণের বিবর্ণ চাদর
দীর্ঘ তোমার তনুখানি
শীতল কোমল অন্ধকারে
স্পর্শ ক'রে ছড়ায় আদর।
স্বপ্নে আজ দেখেছি তোমাকে,
রাত্রি মোর অর্ধ ঘুমঘোর।

মৃদু স্নেহে খুলি আবরণ
দেখি হিমশুভ্র মুখখানি,
শীতল কোমল অন্ধকারে
পাণ্ডু আভা ফেলেছে মরণ,
শীতল শিথিল বুকখানি।

নির্নিমেষে দেখি দুমিনিট
স্তব্ধতার শব্দ মাঝে একা,
প্রশান্তিই দিয়েছে মরণ,
ওষ্ঠে নেই নিষ্ঠুরতা কীট।
বিচলিত, শেষ করি দেখা।

ফিরে আসি নিঃশব্দে শয্যায়
নিঃশব্দে শুনেছি হৃদ্-ভাষা,
বেদনা ও প্রশান্তি হাশিশ্
ঢেলে দিই নিঃশব্দে সেথায়*।
নেই আর আদিতম আশা।

তোমাকে যে লেগেছিল ভালো,
মনোহীন মৃত তনু নয়,
দেহে তব গোধূলির ছায়া,
নিবু নিবু বাসনার আলো,
রাত্রিদিন অবসাদময় ।

তোমার ও ক্ষীণ ওষ্ঠাধরে
শ্লেষবাক্য মুগ্ধ করেছিল ।
করেছিল মনেও চুম্বন,
ওষ্ঠাধর হাস্য-সুখ-ভরে
ওষ্ঠাধরে লুব্ধ ধরেছিল ।

পৃথিবীর জনতার গ্লানি
স্পর্শ তো করেনি আমাদের ।
মেরুদেশে আমাদের বাসা,
অতিরিক্ত নেই জনপ্রাণী,
বাঁধি বাসা মানস-লোকের ।

সে জগৎ মুছে গেছে হায়
আমার স্বপ্নের আদি লোকে ।
পৃথিবীর গূঢ় প্রতিশোধ !
দেখিলাম মৃত্যুর ছায়ায়—
চিত্তে হানে উলঙ্গতা ও কে ।

তোমাকে যে লেগেছিল ভালো,
দিনরাত্রি ছিল অতৃপ্তি যে,
সেই ক্ষোভ সে লোভ আমার
জীবনে যে জ্বেলেছিল আলো ।
স্বপ্নে তারা হারায় দীপ্তি সে ।

তোমার মৃত্যুর সেতুপথে
চিত্ত লভে প্রিয় অন্ধকাব ।
অচঞ্চল মুক্তির আস্বাদ—
নিদ্রা আনে নবহর্ষরথে
নবজাত পৃথিবী আমার ।

প্রভাতের প্রথম প্রহরে
সেই নববিশ্ব যাবে ধুয়ে ?
আলোকের শ্রাবণ-ধারায়
মধ্যাহ্নের খররৌদ্রকরে
আমেরিকা ঝ'রে যাবে ভুঁয়ে ?

তোমাকে শুধিয়ে লিখি তাই
তুমি কি মরণপারে গিয়ে
ইচ্ছা কর দেহান্তর পেতে,
তুমি কি আসবে রূপ ধ'রে ?
তোমাকে শুধিয়ে লিখি তাই,
প্রেম আসে প্রেতলোকে যেতে ?
১৯২৯

## প্রেম

ফিরাও তোমার দৃষ্টি ফিরাও আমার চোখ হতে
অগ্নিশিখা ঢাকো নীলমেঘে ।—
তোমার দৃষ্টির ওই আহ্বান
জাগায় যে জোয়ারের গান,
তোমার নেব্যুলা চোখ নক্ষত্রের জীবনে আমার
বিপ্লবের নৃত্য যে জাগায় !
তোমার চোখের ডাকে ছুটে চলে জীবন আমার
নির্নিমেষ ঊর্ধ্বশ্বাসে জীবনের পথে ।
ফিরাও তোমার দৃষ্টি ফিরাও আমার চোখ হতে ।

পৃথিবীর পথ হল শেষ
অকস্মাৎ শেষ চেনা পৃথিবীর সীমা,
পৃথিবীর একেবারে ধারে
অন্ধকার পারে
শূন্যতার আকাশ-কিনারে
দ্বিধায় থমকে যায় গতি
মরণের গন্ধ পায় মন ।—

ঢেকে দাও মুখ ঢাকো ছায়াপথ তোমার আঁচলে,
ফিরাও তোমার দৃষ্টি, মিনতি আমার।

আমার এ পুরাতন পৃথিবীকে ছেড়ে
শূন্যতার অশেষ সাগরে
অজ্ঞাত এ গূঢ় অন্ধকারে
ঝাঁপিয়ে পড়তে বলো তোমার আহ্বানে বিহঙ্গের মতো
চিরতরে চিত্তে কোথা আশা ?—
তোমার নক্ষত্র চোখ দূরে নিয়ে যাও,
অগ্নিশিখা ঢাকো নীল মেঘে।
১৯২৮

## "অর্ধেক কল্পনা"

যেদিন জাগেনি বিশ্বে প্রাণস্পন্দে আদিম উৎসব,
অন্তহীন ঘননীল আকাশের ছিল নাকো নীল,
যেদিন হয়তো ছিল বিশ্ব শুধু সমুদ্রসলিল,
বায়ুহীন তমিস্রায় দিন-রাত্রি হয়নি উদ্ভব,
যেদিন জাগল সদ্য অঙ্কুরিত কামনার স্তব,
যেদিন প্রথম এল ভবিষ্য ও অস্তিত্বের মিল,
সেদিন তোমারই স্বপ্ন দেখেনি কি গর্ভস্থ নিখিল ?
পুরুষের সৃষ্টিস্বপ্নে ছিল নাকি তোমারই বৈভব ?
তোমার দর্পণে আমি দেখেছি তো খণ্ডিত পুরুষ,
তোমাকে তর্পণে দেখি পুরুষের কম্পিত হৃদয়,
যে হৃদয়ে কেঁপেছিল আদি স্বপ্নে সৃষ্টির বিস্ময়।
তোমার দেহের দূর রহস্যের-বদ্ধ মোহদ্বার
আমিই করিনি রুদ্ধ ভেদমুগ্ধ কম্পিত পুরুষ ?
১৯২৯

## প্রত্যক্ষ

সেইদিন দেখেছি তোমাকে,
কোলাহল-কুৎসিত এ নগরের ভিড়ে
দুষ্টশ্বাস জনতা-আঁধারে
বার হয়ে এলে
সবাইকে পিছে রেখে,
সবাইকে রেখে এলে নিচে,
—সেইদিন দেখেছি তোমাকে।

সেইদিন আমাদের গান
ভুলেছে আপন সুর যবনের আগত বেসুরে
পদচারকম্পিত সে ভিড়ে।

দেখতে চেয়েছি আরবার।

বজ্রপাণি রুদ্রাঘাতে দিক আজ সব কিছু মুছে,
মৈনাক ডুবিয়ে দিক পৃথিবীর জনতাকে আজ,
—প্রভাতে দুচোখ মেলে অতীতকে বাতাসে উড়িয়ে
দেখি যেন অকস্মাৎ
আদিম ও স্তব্ধ সেই সঙ্গহীনতায়
এলে তুমি সদ্যস্মিত রজনীগন্ধার মতো একা,
শুভ্র মরুভূর মাঝে একান্ত বিস্ময়
তুমি এলে তরুণ তমাল,
হাতে নিয়ে দীর্ঘ অবকাশ, স্বাধীন জীবন,
এলে তুমি নীরব নির্ভরে
তনু, সঙ্গীহীন।

১৯৩০

## বজ্রপাণি

কাল রজনীতে এসেছিল যবে বৈশাখী পূর্ণিমা,
আকাশের গায়ে লেগেছিল যবে শ্বেতচন্দন লেপ,
বাতাস দেখাল স্নিগ্ধ মধুর কুমারীর ভঙ্গিমা—
তোমার দূতেরে পাঠাইলে হায় রুদ্র বজ্রপাণি !

ফুলেরা শয়ান ড্যানায়ের মতো প্রতীক্ষ-দেহ-মনে,
নিঃশ্বাস মোর গন্ধে আতুর ভারাক্রান্ত মোহে,
রাধিকা চাঁদের আবেশ ঝরিছে সবুজ কুঞ্জবনে
মুছে দিলে হায় পিঙ্গলিমায় অমোঘ বজ্রপাণি !

সুঠাম সুশ্রী মেদসুকোমল প্রিয়ারে বক্ষে ধরি
গলিতেছিলাম অর্থবিহীন সুমধুর কাকলিতে,
নাগরিকা মোর করুণ কোমল—মোদের লক্ষ্য করি
দধীচি-অস্থি হানিলে কঠোর কঠিন বজ্রপাণি !

সুগঠিত প্রেম, বাসনাবিলাস, উপবন পূর্ণিমা
দূর করে দিলে ঘোর ঝঞ্ঝায় চূর্ণ চূর্ণ করি,
যে ভুবনে মোরে নিয়ে এলে—কোথা নারীদেহরঙ্গিমা ?
তোমারে আমার বন্ধু করিয়া কী লাভ বজ্রপাণি ?
১৯৩০

## অভীপ্সা

এ আকাশ মুছে দাও আজ,
অন্ধকারে রাত্রি লেপে দাও,
জ্যোৎস্না ডুবিয়ে দাও অনিদ্রার ঘনকালিমায় ।
দুই চোখ ঢেকে দাও, বাতাসের ব্যূহ ভেদ করে
রাত্রির ঘোমটা-ঘেরা সমুদ্রের পদক্ষেপধ্বনি
ঢেকে এসো দ্রুতপদে
রুদ্ধ করে নিঃশ্বাস আমার

শব্দহীন চরণসঞ্চারে।
স্থিরতা--নিঃশব্দ অন্ধকারে
অনিদ্রার শূন্যে হোক নিরালম্ব আমাদের
মুখোমুখি দেখা।
পৃথিবীকে চূর্ণ চূর্ণ করে
আকাশে ছড়িয়ে এসো অন্ধকারে হৃদয়ে আমার।
১৯৩১

## অর্ধনারীশ্বর

সম্মুখে দুঃস্বপ্নরুক্ষ অসিধার কঠিন আকাশ,
পদতলে স্টিলনীল পারহীন গভীর সাগর,
দোলরাত্রি নহে, নহে কোজাগরী যামিনী জাগর,
খরসূর্য চক্ষে মোর, রসহীন শাণিত বাতাস।
পেশীরূঢ় বাহু দিয়া ভেদি চলি পর্বতশিখর।
কৃষ্ণ পর্বতের স্থূল অঙ্গে নাই সবুজের বাস,
উলঙ্গ পর্বতে কভু উর্বশীর পড়ে নাই শ্বাস।
চলিয়াছি পূজিবারে মন্দিরের অর্ধনারীশ্বর।

উঠিলাম ক্লান্তদেহ শ্রান্তমনে সর্বোচ্চ শিখর
কোথায় মন্দির হায় বর্ণহীন মরুভূ আকাশ!
আর শুধু তৃণশ্যাম সূচি-অগ্র কোমল প্রান্তর!
আর শুধু বহুদূরে অন্তহীন উদার সাগর!—

অকস্মাৎ হেরিলাম মূর্তি তার ক্লান্ত গতভাষ।
ভাষাহীন দোঁহে মোরা পূজিলাম অর্ধনারীশ্বর।
১৯৩০

## সমুদ্র

ভাসিয়েছি প্রেম আজ নীলিমার অন্ধকার জলে,
রাত্রির স্তব্ধতা আর জনহীন অন্ধকার কূলে।
ভেসেছি ভাবনাহীন সমুদ্রের অন্তহীন বুকে,
আমার শরীর মন অন্ধকার নীল বুকে জ্বলে।

আমার হৃদয়ে আজ প্রেম নেই—লবণাক্ত জলে
আমার হৃদয় ভাসে—অন্ধকার জনহীন রাতে
সাগরের দেহে কেঁপে হেসে যায় আমার শরীর।
সাগরের অভিসার আমার চৈতন্যে নিত্য চলে।

তুমি যে এসেছ আজ পরিশ্রান্ত, যৌবনে কাতর
শৌখিন শিল্পীর গড়া, ক্ষীণকণ্ঠ, পেলব শরীর—
প্রেম আজ ঘরছাড়া, জনহীন বালুকার কূলে
এ হৃদয় অন্যমনা, পাশে তার বলিষ্ঠ সাগর।
১৯৩১

## সাগরউত্থিতা

সবুজ সমুদ্রে ওঠে অগণন ঢেউ
অগণন শ্বেত অশ্বারোহী—
বালুকাবেলাকে দেয় চূর্ণ চূর্ণ চুম্বনের ফেনা—
বিরাট বালুকাবেলা চলে যায় স্ফটিক-আকাশে
স্থিরদৃষ্টি, মৌন, উদাসীন।

আমি একা চলি লঘুগতি,
সমুদ্রের শ্বাস টেনে বাক্যহীন চলেছি একেলা।

নির্মেঘ পৌষের প্রখর রৌদ্রের
মুঠি মুঠি হীরক কণায়
অন্তহীন বেলাভূমি কেঁপে চলে যায়
উদাসীন রহস্যের শেষ কিনারায়।
সবুজ সমুদ্র আর স্ফটিক আকাশ
ঢেউদের উল্লাসের মত্ত অট্টহাস—

বৈরাগিণী বালুকার বুকে শুধু
একমাত্র আমার নিঃশ্বাস।

ছায়া চলে প্রতি পদক্ষেপে
চলেছি একেলা
সমুদ্রের শ্বাস টেনে বাক্যহীন চলে যাই একা ।
বালিয়াড়ি কেঁপে ওঠে নির্নিমেষ নয়নে রৌদ্রের,
সমুদ্র আকাশ মেশে আবেশের ফিরোজা রেখায়,
শাণিত বাতাসে পাই নিঃশ্বাসের প্রবল বিস্তার,
লবণাক্ত স্বাদ মুখে—বলিষ্ঠতা নিঃসঙ্গ চলার !

বালিয়াড়ি পার হয়ে অকস্মাৎ আবির্ভূত চোখে
রৌদ্রে ও সুবর্ণে মেশা পরিপূর্ণ তনু বলীয়ান্ !
উলঙ্গ শরীরে ঝরে সমুদ্রের লবণাক্ত জল
রৌদ্রের হীরকচূর্ণ সর্বঅঙ্গে স্ফুলিঙ্গ ছড়ায়,
চোখের কালোতে স্নিগ্ধ জলতৃপ্ত দীর্ঘ কালো চুল
দুলিছে সুঠাম তার নিতম্বের তটদেশ বেয়ে,
ধরে আছে আলো
কঠিন উদ্ধত শ্যাম স্তনাগ্রচূড়ায় ।

নীলাভ সমুদ্র'পরে শুভ্র মূর্তি দেখি দুই চোখে
স্ফটিক আকাশতলে সীমাহীন বালুকাবেলায়
লবণাক্ত বায়ুস্নিগ্ধ খররৌদ্রালোকে
নিভৃতির তপোভঙ্গ ক'রে
সুদীর্ঘ সুঠাম নগ্ন তনু বলীয়ান
শুনি তার প্রাণের স্পন্দন,
আদিম ও অন্তহীন সংগীতের
চেয়ে দেখি উচ্ছল ইঙ্গিত ।

অগুণ্ঠিত নারী—
শরতের সূর্য সে যে—সে তো নয় কোজাগরী শশী,
কুণ্ঠাহীন দৃষ্টি তার আমাকে সে দিলে দৃষ্টি ভরে,
আমি তাই একা তটে বসি,
আর ভাবি রৌদ্রময়
ভাষা তার কী-বা বলে—ডায়ানা ? উর্বশী ?
১৯২৯

## উর্বশী

আমি নহি পুরূরবা । হে উর্বশী,
ক্ষণিকের মরঅলকায়
ইন্দ্রিয়ের হর্ষে, জান। গড়ে তুলি আমার ভুবন ?
এসো তুমি সে ভুবনে, কদম্বের রোমাঞ্চ ছড়িয়ে ।
ক্ষণেক সেখানে থাকো,
তোমার দেহের হায় অন্তহীন আমন্ত্রণবীথি
ঘুরি যে সময় নেই—শুধু তুমি থাকো ক্ষণকাল,
ক্ষণিকের আনন্দআলোয়
অন্ধকার আকাশসভায়
নগ্নতায় দীপ্ত তনু জ্বালিয়ে জ্বালিয়ে যাও
নৃত্যময় দীপ্ত দেয়ালিতে ।

আর রাত্রি, রবে কি উর্বশী,
আকাশের নক্ষত্রআভায়, রজনীর শব্দহীনতায়
রাহুগ্রস্ত হয়ে রবে বাহুবন্ধে পৃথিবীর নারী
পরশ-কম্পিত দেহ সলজ্জ উৎসুক ?
আমি নহি পুরূরবা, হে উর্বশী,
আমরণ আসঙ্গলোলুপ,
আমি জানি আকাশ-পৃথিবী
আমি জানি ইন্দ্রধনু প্রেম আমাদের ।
১৯২৯

## পর্যাপ্তি

যাক, আজ দূরে যাক তারা
মেঘের তরঙ্গে ভেসে মৃত-স্বপ্ন আমার প্রিয়ারা,
চলে যাক সপ্তর্ষির পারে ।
মলিন তুষার আজ মেঘেদের তরঙ্গের রঙ
শীতের কালিমা আজ ছায়াপথ শ্বেতাঙ্গীর বুকে

বিদায়ের লগ্ন এই,
মেঘে মেঘে ভেসে যাক তারা ।

পশ্চিমে নিভন্ত আজ আলোকের চুম্বনের জ্বালা
কালো হয়ে গেল তার ওষ্ঠাধররক্তিম আবেগ,
পীড়িত চাঁদের মুখ—বর্ণহীন কুঞ্চিত করুণ,
তারারা অস্পষ্ট আজ মৃত্যু-কুয়াশায়,
ধূসর মেঘের স্রোতে আজ
ভেসে চলে প্রাণহীন প্রিয়ার শরীর ।

স্বপ্ন দেখেছিল যারা তারা আজ মেঘের পিছনে,
স্বপ্নে বেঁচেছিল যারা তারা আজ মেরুর বাতাসে,
পুরোনো নৌকার মতো ভেসে যাক বিস্মৃতির ঢেউয়ে ।
ডুবে যাক তারা,
মৃত্যু পাক চিরতরে,
আমার মনের মৌন স্বপ্নদের সমাধি-গহ্বরে ।
আজ হতে আমার পৃথিবী
আজ হতে আমার আকাশ
আজ হতে এ পৃথিবী কঠোর কঠিন
এথিনার মূর্তি পাবে,
আজ হতে আমার আকাশে
বজ্রপাণি ছড়াবে আপিঙ্গল সংহতির হাসি ।
আজ হতে শীতল বাতাস
সমুদ্র-বীজন-স্নিগ্ধ দক্ষিণের কোমল বাতাস
ছড়াবে না স্বপ্নবীজ আর ।
আজ শুধু হিমলঘু নিঃশ্বাসের নির্মম পরশে
উজ্জ্বল আকাশতলে
মধ্যাহ্নের খরসূর্য চেয়ে রবে আমার দু চোখে ।
সমুদ্র মরুভূ হল আজ
নেয়াডের লীলা হল শেষ,
শুভ্র ঋজু পর্বত-শিখর ।
পর্বত আমাকে দিলে আকাশের বৈরাগ্য মিতালি
পর্বত গড়েছে আজ দৃষ্টিপথে দুর্লঙ্ঘ্য প্রাচীর,
দিয়েছে আমার স্বপ্নে রূঢ় নিষ্পেষণ ।

স্বপ্নগুলি ছুঁড়ে দাও আজ
পুরাতন ভগ্ন অলংকার
রাত্রিশেষে বিলাসী-আসর
স্বপ্ন সব ঠেলে দাও প্রভাতের গণিকার মতো
পুরানো সঙ্গীরা যত
কতদিন কর্মহীন গেছে
পুরোনো বন্ধুতা যত
কত রাত্রি বিনিদ্র কেটেছে
তারাদের মুখোমুখি নিদ্রাহীন উত্তপ্ত শয্যায় ।
সন্ধ্যার এ ম্লান ক্লান্তক্ষণে
বিদায়ের এসেছে সময় ।
তোমাদের ভার বয়ে বয়ে
ভার বয়ে আনন্দিত মোহে
স্বপ্নছায়ে গেছে দিন, লঘুপক্ষ দিন ।

আজ আমি পরিচ্ছন্ন, বৃন্তচ্যুত অতীত আমার
স্বপ্নের প্রাসাদ আজ ভেঙে দিয়ে তাই
ইন্দ্রিয়ের ইন্দ্রধনু ভেঙে
আজ আমি মাগি তাই বন্দীর বন্ধন
আজ আমি ছেড়েছি আমাকে
মেরুক্রমা তুষার-বাতাসে
পর্বতের শুভ্র দৃঢ়তায়
স্বচ্ছদীপ্ত নিষ্ঠুর আকাশে
জীবনের অনন্ত মিছিলে ।
১৯৩০

## সন্ধ্যা

বামদিকে গিরিশৃঙ্গ আকাশকে করেছে আহত,
শ্যামাঙ্গী দিতিকে যেন মুষ্টি তোলে ক্ষিপ্ত দৈত্যশিশু ।
দুরন্ত পর্বতচূড়া চোখকে সে এড়াতে চায় যে
মানুষের মাঠ ফেলে—আমারই এ হৃদয়ের মতো !

অন্যদিকে বেয়ে চলে অন্তহীন ঘন অরণ্যানী,
মানুষেরও দেখিনি তো অন্তহীন এত ঘন ভিড় ।
মানুষের ভিড় কভু নয় এত অজ্ঞাত নিবিড় ।
কোন্ লোকে এসেছি যে, জানি নাকো বনানীর বাণী ।

পশ্চাতে রয়েছে পড়ে পাথরের একখানি হাড়,
শিরে শিরে রিনিঝিনি রক্তধারা স্পর্শ তার পায় ।
পাথরের কী যে ভাষা ! রক্তধারা হিম হয়ে যায় ।
অজ্ঞাত ধমনী কার স্পর্শে করে আমাকে নিঃসাড় ।

রক্তের ফোয়ারা সূর্য অকস্মাৎ পর্বতের মাঝে
ডুবে গেল দ্রুতগতি, ঘূর্ণাবর্তে কুমিরের মতো ।
গোধূলির ছায়া নামে আর ওঠে কারা শত শত
বনানীতে, প্রান্তরে ও কৃষ্ণ ক্রূর পর্বতের মাঝে ।

সমুৎকর্ণ অরণ্যানী, ঊর্ধ্বগ্রীব পর্বতের মালা
বিধাতার মনে আসে বাসনার বিবর্ণ আবেশ,
জলেস্থলে কম্পমান সৃজনের রূঢ় প্রেমাবেগ,
আমার নিঃশ্বাস-স্তব্ধ, কী বিস্ময় দুই চোখে জ্বালা ।

মনে হয় মৃত আমি, দেহ আর নয়কো আমার ।
ম্যামথেরা আসে বুঝি ? প্রেম জাগে পৃথিবীর বুকে ?
মাটি কাঁপে, ছোটে যত মদমত্ত নেআণ্ডরতাল্ ;
দেহ হিম, মন কাঁপে, জাতিস্মর ওঠে অন্ধকার ।
১৯৩১

## উর্বশী ও আর্টেমিস

*Glory and loveliness have passed away—*

সন্ধ্যার বর্ণের ছটা রয়েছে তো তবু,
তবু তো আকাশে
ছুটে চলে শব্দময়ী অপ্সররমণী

ঝঞ্ঝামদরসে মত্ত শত বলাকার পক্ষধ্বনি।
পুরূরবা নেই আর—
ক্লান্ত স্থির আকাশের বুকে
দূরগামী সূর্য আজো ঢেলে দেয় তবু
গলন্ত তামার দীপ্ত রক্তিম চুম্বন।
আজো তবু ওরায়ন-প্রিয়া
কুমারীর ক্ষীণ দেহ বয়ে যায় সবুজ আলোতে।
প্রিয়ার শরীর
পুরুষের মনে আজো বোনে নিদ্রাহীন ইন্দ্রজাল।
আজো তাই লাবণ্যের ঘরে
সন্ধ্যার কবিত্বময় কোমল আলোয়
ট্রিস্টান্ ও ইসোল্ডের রোমাঞ্চনিবিড় সুরে সংগীতমায়ায়
মগ্ন হয়ে বাক্যহীন আমি রই চেয়ে,
আর বয় পাশে
রূপকথা-স্বপ্ন বয়, প্রেমের কবিতা বয়
শ্রাবণের পূর্ণদিঘি লাবণ্যের চোখে।
লাবণ্যের মায়া আজ ধরেছে আমায়
লাবণ্যের মূর্তি আজ ছায়
আমার পৃথিবী, ছায়
সমুদ্র আকাশ
দিনের ধমনীছন্দ রাত্রির নিঃশ্বাস
লাবণ্যের মূর্তি সদা ইহুদির ঈশ্বরের মতো
আমাকে রেখেছে লক্ষ্য, ছাড়ে নাকো মুহূর্ত কখনো।

হে স্যার্সি, বেঁধেছ মোরে, আরো বাঁধো,
আমি ভালোবাসি
তোমার সর্পিল কেশ, নিমীলনীলিম তব চোখ
মোর চোখে আসি
রক্তের সুতায় রাঙা সুনিপুণ তোমার অধরে
বেঁধে দিক মুখ
উরুবন্ধে বাহুবন্ধে বাঁধো, স্যার্সি, সে ঘন বন্ধন
রোমাঞ্চে ফুটুক।

বিপুল পৃথিবী আর নিরবধি কাল
অর্জুন আসে না আর, চিত্রাঙ্গদা কবে মুছে গেছে

তপোবন নেই আর কণ্বমুনির
আজো তবু বিপুল পৃথিবী
আজো এই আমাদের কাল
আজো এই জ্ঞানবিজ্ঞ জরাবৃদ্ধ অভিজ্ঞ ভুবন
পলাতকা উর্বশীর প্রতি পদপাতে
দুলে দুলে ওঠে স্নায়ুআলোড়িত উতলা কম্পনে ।
আজো তাই পরিশ্রান্ত ম্যামন-মলিন
জলস্থল কেঁপে ওঠে উর্বশীর দেহের আস্বাদে ।
কত রাত্রি, কত বর্ষ, কত দীর্ঘ শতাব্দীরা গেল
ক্লিয়োপেট্রা থেকে আজ হয়ে গেল বিংশতির পালা,
আজো তবু উর্বশীর স্তন
উর্বশীর পাণ্ডু উরু শুভ্র বাহু উচ্ছৃঙ্খল যৌবনের চোখ
আমাদের করে রাখে তৃপ্তিহীন একাগ্র বৈরাগী ।
আজো তবু গোধূলি মলিন
ধোঁয়ায় মলিন এই শব্দখর কুৎসিত নগরে
তন্দ্রালসা সন্ধ্যা নামে নবীন ধরার মায়া
ধরে তার দুই স্নিগ্ধ করে ।

আজো তাই লাবণ্যের ঘরে
আমার চেতনা ছেয়ে মায়া জাগে লাবণ্যের নিঃশ্বাসের স্বরে
নিঃশ্বাসের গন্ধে তার চুলের কালোয়
উর্বশীর মায়া লাগে লাবণ্যের আঙুলের মৃদুস্পর্শবরে
উর্বশীর মায়া ।
লাবণ্যের মুখে আজ বতিচেল্লি এঁকেছে ভিনাস্
ভিনাসের ছায়া
আমার চেতনাঘর স্বপ্নে আজ করেছে রঙিন
আকাঙ্ক্ষার আমার আকাশ করে দিলে নীল শরতের দিন
সূর্যাস্তের দীপ্তিতে রঙিন,
আমাকেও করে দিলে বাসনার আশ্চর্য সিম্‌ফনি ।
শতস্বপ্ন-নাইলাসে ভেসে গেল পৃথিবী আমার
নির্নিমেষ অনিদ্রায় ডুবে গেল নিদ্রার আহুতি
মিশে গেল রাত্রি আর দিন ।

আজ শুধু প্রার্থনা আমার
আর্টেমিস্, প্রার্থনা আমার

হেক্টরের মৃতদেহ রক্তস্নাত রথচক্রক্ষত হল মন
আমাকে পাঠিয়ে দাও, আজ তুমি দিয়ে যাও
দ্রুতগতি তোমার আশ্বাস।
আর্টেমিস্, প্রার্থনা আমার।
চিত্তপ্লাবী ঐশ্বর্যের ভার
আজো হেরি এরস-মাতার।
আর্টেমিস্, হিপোলিটসেরে
সঞ্জীবনী দিলে তো সেবার।
আর্টেমিস, প্রার্থনা আমার।
১৯৩০

## ছেদ

আমার হৃদয় হিম-অবজ্ঞায় করেছি বিকল।
কানে করে হাহাকার দেউলিয়া উত্তরের হাওয়া।
বনের কিনারে মোর বাংলোর দুইখানি ঘরে
বানপ্রস্থ বরিয়াছি—ছিঁড়িয়াছি তোমার শিকল।
দুর্ভিক্ষ করেছি দূর—শরীর ও হৃদয়ের চাওয়া।
আমার হৃদয়ে আজ বনানীর নিস্তব্ধতা ঝরে।

হেথা নাই অপমান ব্যর্থতার জ্বালা মূর্খতার।
হেথা নাই গান্ধীজির নাটকীয় জয়অভিযান,
হেথা নাই সুশোভন রূপদক্ষ রবীন্দ্র ঠাকুর।
এখানে আকাশ আর শত শত শালতরু-সার।
এখানে কলকাতা কানে কটুকণ্ঠে করে নাকো গান।
অন্ধকারে মূর্তি তব কক্ষ হতে করিয়াছি দূর।

প্রভাতের আলো নামে স্নানশুভ্র কুমারীর মতো,
সঙ্গীহীন দিন মোর—সঙ্গী শুধু বনানী বন্ধুর,
সঙ্গীহীন রাত্রি মোর—প্রেম আর সাথী মোর নয়।
মুছেছি তোমারে—(তিক্ত ঘৃণ্যতায় করিনি আহত,

সম্পূর্ণ ছেড়েছি— চিত্র একেবারে করিয়াছি দূর) ।
আকাশ ঘনিষ্ঠ হেথা— সূর্য শূন্যে অগুণ্ঠিত রয় ।
পৃথিবীর স্তব্ধতায় ডুবে গেছে পূর্বরাগ-সুর ।
১৯৩১

## রাত্রিশেষে

আকাশের দুর্গে নেই পলাতকা অমাবস্যা আজ ।
সমুদ্রের স্নায়ু আজ অবসন্ন—মরেছে জোয়ার,
তন্দ্রাহত পরাজিত পলাতক ঢেউয়ের সওয়ার ।
আজ আর প্রেম নয়—নিদ্রাহীন অন্ধকার আজ ।

চিত্তের সমুদ্র আজ শান্ত স্থির বিম্ববতীদিঘি,
নক্ষত্রদেয়ালি নেই, গোধূলির দেহহীন আলো ।
এ আলোতে আমি আছি, আর আছে বিশ্ব চার পাশে
সে বিশ্ব আমারই মূর্তি—দীর্ঘ ছায়া আমার মনের ।

সে ছায়ায় প্রেম নেই, সে ছায়ায় জাগে ক্লান্ত মন
নিশীথ আমার মন জাগে আজ উগ্র অন্ধকারে ।
তোমার ও চোখ আজ ভুলে থাক তাদের ভাষারে ।
স্পন্দিত আমার চিত্তে বিধাতার গর্ভ-অন্ধকার ।
১৯৩১

## অতিক্রম

রাত্রির বিশাল মুখ বাতায়নে উঁকি দেয় কালো,
একাকী রয়েছি বসে অরণ্যের বাংলোর ঘরে ।
আকাশে নেইকো আলো, পৃথিবীর নিভে গেছে আলো

অরণ্যের অন্ধকার ছুটে আসে ঝাঁকে ঝাঁকে ঘরে ।
অন্ধকার সমুদ্রের মাঝে আমি ডুবে আছি একা ।
কণ্টকিত অন্ধকারে চেতনায় অবসাদ ক্ষরে ।

এ হৃদয়ে আশা নেই, হাস্যহীন জাগে শুধু ভয় ।
ভয়ের তরঙ্গ ওঠে অরণ্যের অন্ধকার হতে ।
অদূরে পর্বত কালো আগন্তুক দস্যুব ইঙ্গিত ।
জনশূন্য অরণ্যের কণ্টকিত অন্ধকার স্রোতে
স্তব্ধতা মথিত করে পিছু থেকে মর্মরিত ভয়
মুঠিতে আমাব ক্লিষ্ট স্নায়ু চেপে মুখে চেয়ে রয় ।

বিতৃষ্ণার তরণীতে তোমাকে করেছি কবে দূর,
আছে শুধু জনশূন্য অরণ্য ও পর্বত বন্ধুর ।
আর আছে নবাগত অজ্ঞাত এ রাত্রির আঁধার,
নিদ্রাহীন ভয় আছে অগুণ্ঠিত পৃথিবীর পাশে,
বিনিদ্র আমার ভয় অরণ্যের বিদেশী নিঃশ্বাসে।
করেছি তোমাকে দূর বিধাতার কল্পিত আশ্বাসে——
সে কল্পনা পলাতকা জনহীন স্তব্ধ অন্ধকারে ।
১৯৩১

## প্রত্যাবর্তন

(র‍্যাঁবো)

আহা ষড়্ঋতু ! বনভবন !
কোন্ সে চিত্ত নিস্খলন ?

সুখ——তা ইন্দ্রজালবরে
আনি আমি প্রতি ঘরে ঘরে ;

সম্ভাষি তাকে কলরবে
প্রভাতী শিখীরা ডাকে যবে ।

তার নির্দেশে আজ যে যাই,
সব লিপ্সাই নিভেছে তাই ।

সঁপে দিই তাকে শরীর মন—
পুরুষকার-ও সমর্পণ ।

আহা ষড়্ঋতু ! বনভবন !
১৯২৮

## প্রজ্ঞাপারমিতা তাকে করে আশীর্বাদ

পাণ্ডু মুখে তার
সূর্যাস্তের বর্ণচ্ছটা ঐশ্বর্যের প্রদীপ্তি ছড়ায়
স্পর্শধন্যতায় ।
মুখখানি তার
দিশাহারা অস্তরাগ, থমকায় গোলাপের বনে
আর চেয়ে থাকে
মুক্তপক্ষ নভচারী উৎক্রোশের দিকে ।

বলি আমি পল্লবমর্মরে,
তোমার নয়নে, লিলি পর্বতের সরোবর
পেয়েছে ব্যঞ্জনা
শিখরপ্রশান্ত, স্থির, স্বচ্ছ ও অতল ।

মৃদুস্বরে বলি,
তোমার কথায়, লিলি, দেয়ালিমক্ষীরা
প্রেমের গুঞ্জন শত হৃদয়আলোর পাশে ঘোরে বর্ষকাল,
ক্ষণিক তোমার কথা তুমি ভুলে যাও
আমার হৃদয়ে তারা ঘোরে নানা রূপে রূপে নক্ষত্রসভায় ।

বাহুটি জড়িয়ে তাকে বলি,
তোমার চিত্তের, লিলি, চামেলিসৌরভ
যে মায়া ছড়ায় চেতনায়
সে মায়ায় ফুটে ফুটে ওঠে
পৃথিবীর পরম আশ্বাস ।

বাহুটি শিথিল রেখে আমার কম্পিত কণ্ঠে স্তব্ধ থাকে বসে
জীবনের প্রচ্ছন্ন প্রজ্ঞায় ।
আগামী রাত্রির ছায়া নীড় বাঁধে শান্ত নির্নিমেষ
অনন্য সে পাণ্ডু মুখে তার ।
১৯৩২

## ভয়

বট আর অশথের ছায়াঘন কালো ভয়গুলি
পথের উপরে পড়ে আমাদের প্রতি পদক্ষেপে ।
চাঁদ হল দূর থেকে আলোর ইশারা,
অন্ধকার মুখোমুখি হাতছানি দেয় আমাদের ।
রাত্রি আজ স্তব্ধতার দিঘি,
তার উপরে রাত্রির শব্দেরা
অবিরত পড়ে টুপটাপ ।

অন্যমনে
চলেছি দুজনে
—অকস্মাৎ ডাকলে আমায়,
দু'হাত ছড়িয়ে দিলে—
ভয়ের আবেগে ছেঁড়া তোমার সে নির্ভরের দান
চিরজীবী নোজ্‌গে আমার ।
১৯৩২

## এপ্রিল

শুভ্রকেশ ঢেউ ছেড়ে, সমুদ্রের আলিঙ্গন ছিঁড়ে
এপ্রিল তো চলে গেল হাস্যলঘু নেয়াড় আমার
চলে গেল চপল হাওয়ায়
রেখে গেল খর রৌদ্রালোক ।
শূন্য হল তীর
রৌদ্রালোকে তীর হল শুষ্ক মরুভূমি ।
বালুকণা ধরে রৌদ্রে
তরল মদের স্বচ্ছ রঙ।
চলে গেল স্নানস্বচ্ছ লঘুদেহ এলোচুলে
এপ্রিল আমার ।
১৯৩৩

## গ্রীষ্ম

ঘন গ্রীষ্মতাপ ।
বিশ্বের উত্তপ্ত দাহ আজ বুঝি জমায়েত ভিড়
বেঁধেছে এখানে দানা আমাদের পাশে ?
জমেছে গুমোট ।

আমবনে ফল আজ পেকে ওঠে সম্পূর্ণ রঙিন
পরিপক্ক ফল আজ পড়তে তো পারে না মাটিতে
গরমে যে নিরেট বাতাস ।
শ্রান্তি বয়ে ব'সে দোঁহে বাতাসের স্নিগ্ধ প্রতীক্ষায় ।
মরুভূমি আকাশের চোখে স্নিগ্ধ ছায়ার তৃষ্ণায় ।
—বাতাস ভুলেছে ।
এ গুমোট দেয় না সে ছিন্ন ছিন্ন করে দুই হাতে
চিরে চিরে ।
বাতাস গিয়েছে দূর সমুদ্রবীজনস্নিগ্ধ
নারিকেলমর্মরিত প্রবালের দ্বীপে ।

অবসন্ন ব'সে দুইজনে।
কর্মহীন অবকাশ কর্কশ কঠিন গুমোটে
কাটে রৌদ্রতাপে।
আকাশ পৃথিবী আমবন
অদৃশ্য অস্পৃশ্য হল বর্ণহীন প্রদাহে রৌদ্রের।
শুধু লিলি, তোমার শরীর
মসৃণ কোমল পাণ্ডু মর্মর শীতল।
১৯৩৩

## আলোক ছড়াও

শীতের উন্মুক্ত রৌদ্র কালো তার কেশে
হ্রস্ব বন্ধহীন কেশে অন্ধকার কুঞ্চনে কুঞ্চনে,
হীরার ঝরনা
ছড়িয়েছে যেন শত উৎসুক আঙুল
পাহাড়ের ছায়াচ্ছন্ন কৃষ্ণ বক্রিমায়।

ঢালো রৌদ্র,
আলোক ছড়াও
কৃষ্ণ কেশে, সুকুমার শুভ্র ললাটেও,
আর তার উত্তোলিত বাহুতে নিটোল।

আলোক-সোনাটা আমাকে করেছে বিচলিত, মূক.
দুজনে দাঁড়িয়ে বারান্দায়।
১৯৩১

## সোঽবিভেত্তস্মাদেকাকী বিভেতি

১/৪/২ বৃঃ উপনিষদ্

মানুষের অরণ্যের মাঝে আমি বিদেশী পথিক,
মুখোমুখি কথা বলি—চোখে লাগে অটল প্রাচীর
বিদেশী পথিক আমি এসেছি কি বিধাতার ভুলে
পৃথিবীর সভাগৃহে, বুঝি নাকো ভাষা যে এদের ।

প্রকৃতির বুদোয়ারে এসে পড়ি বিদেশী বর্বর,
বর্বর জানে না হায় ! পদে পদে করে অপরাধ,
কোথা লেগে যায়—সরীসৃপ তিক্ত-ফণা ।
জলস্থলব্যাপী ভয় দেহ মন নিয়ত কাঁপায় ।

নিত্যকাল ধরে এই—দিন কাটে নিত্য তৃপ্তিহীন,
রাত্রিও প্রশান্তিহীন—ত্রিশঙ্কু এ আমার হৃদয় ।
১৯৩২




# চোরাবালি

## সূচীপত্র

## ঘোড়সওয়ার

(শ্রীবরেন্দ্রপ্রসাদ রায়-কে)

জনসমুদ্রে জেগেছে জোয়ার,
হৃদয়ে আমার চড়া।
চোরাবালি আমি দূরদিগন্তে ডাকি—
কোথায় ঘোড়সওয়ার ?

দীপ্ত বিশ্ববিজয়ী ! বর্শা তোলো।
কেন ভয় ? কেন বীরের ভরসা ভোলো ?
নয়নে ঘনায় বারে বারে ওঠাপড়া ?
চোরাবালি আমি দূরদিগন্তে ডাকি ?
হৃদয়ে আমার চড়া ?

অঙ্গে রাখি না কারোই অঙ্গীকার ?
চাঁদের আলোয় চাঁচর বালির চড়া।
এখানে কখনো বাসর হয় না গড়া ?
মৃগতৃষ্ণিকা দূরদিগন্তে ডাকি ?
আত্মাহুতি কি চিরকাল থাকে বাকি ?

জনসমুদ্রে উন্মথি কোলাহল
ললাটে তিলক টানো।
সাগরের শিরে উদ্‌বেল নোনাজল,
হৃদয়ে আধির চড়া।
চোরাবালি ডাকি দূরদিগন্তে,
কোথায় পুরুষকার ?

হে প্রিয় আমার, প্রিয়তম মোর !
আয়োজন কাঁপে কামনার ঘোর,
অঙ্গে আমার দেবে না অঙ্গীকার ?

হালকা হাওয়ায় বল্লম উঁচু ধরো।
সাতসমুদ্র চৌদ্দনদীর পার—
হালকা হাওয়ায় হৃদয় দু'হাতে ভরো,
হঠকারিতায় ভেঙে দাও ভীরু দ্বার।

পাহাড় এখানে হালকা হাওয়ায় বোনে
হিমশিলাপাত ঝঞ্ঝার আশা মনে ।
আমার কামনা ছায়ামূর্তির বেশে
পায়ে পায়ে চলে তোমার শরীর ঘেঁষে ।
কাঁপে তনুবায়ু কামনায় থরোথরো ।
কামনার টানে সংহত গ্লেসিআর ।
হালকা হাওয়ায় হৃদয় আমার ধরো,
হে দূরদেশের বিশ্ববিজয়ী দীপ্ত ঘোড়সওয়ার !

সূর্য তোমার ললাটে তিলক হানে ।
নিঃশ্বাস কেন বহিতেও ভয় মানে ।
তুরঙ্গ তব বৈতরণীর পার ।
পায়ে পায়ে চলে তোমার শরীর ঘেঁষে
আমার কামনা প্রেতচ্ছায়ার বেশে ।
চেয়ে দেখে ঐ পিতৃলোকের দ্বার !

জনসমুদ্রে নেমেছে জোয়ার—
মেরুচূড়া জনহীন—
হালকা হাওয়ায় কেটে গেছে কবে
লোকনিন্দার দিন ।

হে প্রিয় আমার প্রিয়তম মোর,
আযোজন কাঁপে কামনার ঘোর ।
কোথায় পুরুষকার ?
অঙ্গে আমার দেবে না অঙ্গীকার ?
১৯৩৫

## ওফেলিয়া

(আবু সয়ীদ্ আইয়ুব-কে)

তবুও এ দুঃসাহস। বসন্তের সঞ্চিত সংগীত
যদি তুমি ছিঁড়ে দাও, ভেঙে দাও, জীয়ানো কুসুম,
স্রোতগ যাত্রার ছায়া ফেলে দাও, দুর্বাদল ঘুম
যদিই জ্বালিয়ে দাও দীপ্ত লঘু কৈলাসের শীতে,
তবুও এ দুঃসাহস, তবু আজ করে যাব গান।

তুমি যেন এক পরদায় ঢাকা বাড়ি,
আমি অঘ্রান-শিশিরে সিক্ত হাওয়া—
বিনিদ্র তাই দিনরাত ঘুরি ফিরি।

উদাসীন দেখ আকাশের গায়ে মেঘেরা ছড়ায় সোনা,
কথারা আমার গৃহহারা, করে ছায়াপথে আনাগোনা।
হৃদয় তোমার দ্যুলোকে বেঁধেছে বাসা ?

ঝোড়ো হাওয়া ছোঁড়ে কালো কালো বুনো মেঘ
চৈতি পূর্ণিমাকে।
আমি যে তোমাকে ভালোবাসি, সে কি তাই শুধু ওফেলিয়া ?

* * *

নয়নে জ্বালাও দীপশিখা।
আঁধার এখানে জমে কালো কালো পাথুরে পাহাড়।
রুদন্ত বর্ষার ভিজা শীতবায়ু করে শবাহত
কৃষ্ণবাস বনানীকে। শালতরু হারিয়েছে সাড়।
রন্ধ্রহীন আর্তনাদে এ আঁধার হেডিসের মতো
হৃদয় ধরেছে চেপে। বহ্নি তব দিক্ দীপশিখা।
তুলে দাও, ছিঁড়ে দাও জীবনের কৃষ্ণ যবনিকা।

রাত্রি রয়েছে পাশে—
তুষারশীতল কঠিনোজ্জ্বল ক্ষুরধার তরবারি
রাত্রি ও আমি একা ।

শরতের শাদা খামকা-খুশির মেঘ—
পৃথিবী পাঠায় কাশের নিমন্ত্রণ—
নির্বোধ, নির্বোধ ।

পদ্মদিঘির পাড়ে
আশ্বিনে গাঁথা গান যে আমার কুচি কুচি করে ছিঁড়ে
ভাসালে নিথর জলে ।
আমারই হৃদয় নিথর গভীর নীল সে পদ্মদিঘি ।

* * *

মুখরস্রোত বয়ে চলেছে মাতাল অভিযানে—
স্তব্ধ শ্বেত বালুচরের দ্বীপ ।
জীবনে কি সে পেয়েছে যতি ? শান্তি তার গানে ।
আমার মন ভোলালে, ওফেলিয়া ।

* * *

নীল রহস্য নয়নে ঘনায় তার—
তুষার-শিখর প্রাচীরের মাঝে
স্নিগ্ধ গভীর দিঘি ।

নিয়ে এলে হাতে ঐন্দ্রজালিক মায়া,
শ্যামল ঘুমের কোমল স্বপ্নে বোনা !
জেগে দেখি চেনা পৃথিবীও গেছে উড়ে ।

ক্রন্দসী বুঝি তোমাকেই ঘিরে ছড়াল ধারা ।
কবে হ্রদ ভেঙে আবর্ত হবে মন্দাকিনী ?
সে প্রপাতে হোক আমার অপ্‌সুদীক্ষা সারা ।

মরণে দোঁহে করিনি জয় জীবনে বাহুডোরে
অতনুরতি বাঁধিনি আজো মোরা।
বিদায়রবি-রক্তালোকে,শিশির-সিত ভোরে
অনির্বাণ তবুও পথে ঘোরা।



* * *

দেবযানী ! সাঁঝে তোমার প্রণাম মাঝে
ক্লিষ্ট আমার দিবসের ক্ষমা বাজে
শাপমোচনের সুরভি সুরের পাকে পাকে এই সাধনা আমার

মুক্তি-ইশারা নয়নে তোমার দূরবিহঙ্গ নভোবিহার,
শান্তিতুষার মুঠিতে তোমার, ছড়াও বারেক বৃষ্টিধারে
হৃদয় ওড়াও আকাশে, জীবন হোক তুষার।

* * *

প্রসার্পিনা কুসুমে ছায়, বৈতরণী পাশে
ছড়ায় আহা ! কোমল নীল ঘুমের আবাহন
লোলুপ তবু দ্বিধায় কার আবির্ভাব-আশে
প্রান্তরের প্রান্তে চায় ভিক্ষু দেহমন।

* * *

উদ্ধত প্রেম উদ্ধৃত হাতে আনো।
সন্ধ্যা-আকাশে বৈশাখী হাসে
মরণমায়াকে হানো।

এনেছিলে বটে হাসি।
মেঘের রেশমি আড়ালে দেখিনি
বজ্রের যাওয়া-আসা।

অমরাবতীর দৈব প্রাচীর চুরমার হল মর্ত্যলোকেই !!
ধূমকেতু এই বিরাটদাহন বিশ্ব আমার তোমার চোখেই
পেয়েছিল তার পরমাগতি।
১৯৩৩

## সন্ধ্যা

খরস্নায়ু স্তব্ধতার পাখা মেলে চকিত শহরে
রুদ্ধপেশী মেঘবন্ধে সন্ধ্যা নামে ম্লান কান্তি মুখে,
ধীরপক্ষে ছায়া নামে আকাশের আহ্নিক কৌতুকে,
মায়া নামে জনহীন শব্দহীন ছায়াচ্ছন্ন ঘরে ।
শূন্য বাতায়নে একা বসে আছি শিথিল প্রহরে,
অতীতের স্মৃতিগুলি হাত থেকে খসে পড়ে ঝুঁকে,
এফেসাসি সুষুপ্তির এ জীবন গেল বুঝি চুকে,
সাগরসন্তান সব জেগে ওঠে মনের গহ্বরে ;
গন্ধর্ব কিন্নর সিদ্ধ যারা করে স্বপ্নশৈলে বাস,
উলূপীর জ্ঞাতি তারা চেতনার হাত ছুঁয়ে যায়,
সংখ্যাহীন বহু মূর্তি পরোক্ষ ছায়ায় পায় শ্বাস—
ভাষা দিলে অলৌকিক সীমান্তিক এ সন্ধ্যাক্ষণের
জাতিস্মর বন্ধুদের, সুপ্তিশান্ত মগ্ন মননের
মদনৃত্য দেখা দেবে শহরের স্তব্ধতাপাখায় ।
১৯৩৩

## পঞ্চমুখ

১

আমার কুটিরশিল্প লেখা যদি করে থাকে কোনো অপরাধ
কুম্ভীরক প্রবৃত্তিতে, হে প্রেয়সী, তোমার পল্লবে ঢাকা চোখে ;
আমার রচনা যদি তোমার পেলব পাণ্ডু তনুর মাধুরী
রূপান্তরে ব্যর্থ হয় ; তোমার কোমল স্বপ্নে আঁখিছায়াপাত
যদি না দিয়েই থাকে শিল্পকর্মে ঘটকালি-সার্থক প্রসাদ ;
আমার এ কল্পনার মন্দিরের তোরণে শিখরে যদি লোকে
দেখে শুধু তোমারই হাসির দক্ষ গভীরতা অনন্য চাতুরী ;
তবু তো বলবে তারা—এ কখনো ভবে ক্ষোভে ভ্রান্তিতে বা শোকে
মৃত্যুকে দেয়নি কর । এ বেঁচেছে জীবনের উল্লাসবরণে ;
লজ্জা শুধু অক্ষমতা ; তবু প্রিয়া, তুচ্ছ হবে যত অপবাদ,
গ্লানি শুধু অক্ষমতা, তাই, আর তোমাকেই নিমিত্তকরণে ।

২

উত্তুরে হাওয়া লাগেনি কখনো তোমার গায়ে
পাহাড়তলির দাবদাহ আজো দেখোনি চোখে।
সাহারার বালি পোড়েনি তো আজো কোমল পায়ে।
প্রসার্পিনার পরশ পাওনি এ মরলোকে।
খরযৌবনে হৃদয়বিহীন তোমার হিয়া,
হাসি তো তোমার বৃথাই ছড়াল তুষার, প্রিয়া!

আসবে একদা সাঁঝে বৈরাগী ঘরছাড়া কেউ
—তোমার হৃদয়-পাইনের বনে কী কানাকানি!
ঘাটে বাঁধা ঐ দিঘিতে দুলবে সাগরের ঢেউ
প্রভাতেই হায় ডেকে নেবে তাকে দূরের বাণী।
আসবে একদা সিদ্ধপুরুষ, সংসারে তার
শিশিরে শুকাবে তোমার প্রেমের পাতার বাহার।

সময় এখনো যায়নি ফুরিয়ে পথশোধনের—
এই হল সার ভাবীকথকের এ নিবেদনের।

৩

তুমি তো ফিরাও মুখ।
তোমার দুচোখে স্থির নীল শর্বরীর
শঙ্কিত ক্লান্তির দূরাভাস।
তোমার হৃদয়ে কাঁপে পাখির পালক, যত
গতিহীন অতীতের স্মৃতি
বিষণ্ণ ভীতির গায়ে লাগা
তবু আমি বলে যাব কথা
বারবার উঠে যাব হৃদয়ে তোমার,
পলে পলে দেব নিমন্ত্রণ।
প্রেম যে আমার হল প্রতীক্ষায় প্রস্তুতিতে
দিন রাত্রি আজ চিরজাগা।

একদা আমারই হবে জয় ।
বারবার বাতাসের হাতে লেগে লেগে
পুঞ্জীভূত বাতাসের বেগে
ঝ'রে যাবে বিড়ম্বনা, মুক্তি পাবে মানসবলাকা ।
হৃদয় তোমার প্রিয়া আমার মনের নীলে মেলে দেবে পাখা ।
তোমার ও দীপ্তি মুক্তি পাবেই আমার চিত্তে, কোনো তরুণ তমালে,
একদিন, একরাতে, কোনো এককালে ।

৪

ক্ষুরধার পথ, দুর্গম দূরদেশ—
তীর্থযাত্রী খুঁজেছি ভাবচ্ছবি ।
সঙ্গী করেছি দেশবিদেশের কবি ।
বিস্তারি' পাখা ঘুরেছি দেশবিদেশ ।
ঘুরেছি তোমার নীলোৎপলের খোঁজে
তেরো নদী আর সাত সাগরের পার ।
কানে কানে বলে বাতাস বারম্বার—
জন্মে প্রণয়ে মরণে জীবন শেষ
ক্ষান্তি মেনেছে নীড়সন্ধানী মন ।
থেমে গেছে আজ অশনায়ী অন্বেষা ।
তপস্যা আজ নিদ্রার আরাধনা ।
বাস্তু মনুকে আশ্রয় করি শেষ ।

জন্মে প্রণয়ে মরণে জীবন শেষ ।
কবে থেমে গেছে সে হয়রাজের হ্রেষা ।

নিদ্রাও হল অগম কোন্ সাধনা !
প্রায়োপবেশনে শশকবিষাণ গোনা !
ভঙ্গুর স্নায়ু কণ্টক অগণন ।
স্বপ্নেরা হল ফণিমনসার বন ।
জন্মে প্রণয়ে মরণে জীবন শেষ ।
হে হৈমবতী, আর কেন হানো শ্লেষ ?
ডোবাও ডোবাও সিমূমরুক্ষ দেশ ।
এ প্রতিহিংসা অকারণ বিদ্বেষ ।

৫

এ আকাশে ভিড় নেই, একখানি মেঘ শুধু ছেয়ে,
যেনবা রেখেছে চেপে বাক্যখর পৃথিবীর মুখ।
মুখরতা নেই আর, ধূসর কোমল মেঘখানি
চোখে আনে কান্ত তৃপ্তি, শরীরে ছড়ায় শান্তি ধীরে।
মনে আনে মূর্তি তার, স্নিগ্ধদেহ, সামান্য-উৎসুক।

সামান্য যে মন তার ? তবু তাকে লেগে থাকে ভালো।
স্বচ্ছতায় স্পষ্ট আর নিতান্তই সীমাবদ্ধ মন
স্বার্থ আর প্রত্যহের জীবযাত্রা জানে শুধু জানি।
জানি সে স্ত্রীপ্রজ্ঞা মাত্র, মানি যে সে সাধারণই মেয়ে,
মহাশ্বেতা নয়, তবু তার কথা মনে লাগে ভালো।

পাহাড়েরা নেই আজ, স্নিগ্ধ মেঘে দিগন্ত মসৃণ।
১৯৩৪

## গার্হস্থ্যাশ্রম

পূর্ববঙ্গ

তোমায় লেগেছে ভালো—সে কথা তো জানো ?
তোমার ও কটা চোখ—যদিচ বাঙালি
বুধবার থেকে কেন মনে পড়ে খালি।
লোকে যাকে প্রেম বলে—সে কি তুমি মানো ?
জেনে শুনে চোখ দিয়ে আমাকে কি টানো ?
নাকি, তুমি অজানিতে ভরে যাও ডালি ?
নাকি, আমি সংস্কৃত, প্রাকৃত ও পালি
পড়েছি প্যারিসে গিয়ে, তাই চোখে আনো
কৌতূহল নামে বস্তু, অলকা, বলো তো।
আমাকে বলতে কিছু ভয় পেয়ো নাকো ;—
একাধিক ওষ্ঠাধর ঠেকেছে এ কানে ;
তাছাড়া প্রেমের ফুল-ও বিবেচনা মতো
তুলি আমি। তবু কেন চুপ করে থাকো ?
ক্ষমা কোরো, হেসেছি কি সেদিনের গানে ?

### জাতিস্মর

বহুকাল আগে আমরাই কবে বেসেছি ভালো,
সে কথা কি আজ সিনেমাছায়ায় গিয়েছ ভুলে ?
প্রাক্‌পুরাণিক কী মায়া ছড়াল চোখের আলো !
কোন পাথরের অরণ্যে কবে বেসেছি ভালো !
তারপরে কবে হারাল যে আলো চোখের কালো !
আবার কি আজ চাইবে তেমনি দুচোখ তুলে ?

### প্রলোভন

তৃতীয়ার ক্ষীণ করুণ আলোয় দখিন হাওয়ার
কাঁধে কাঁধ দিয়ে ইজিচেয়ারেই বসব দোঁহে ।
সুরভি অলক স্বতই জড়াবে আমার গায়ে,
স্তব্ধ শহরে করুণ আলোয় নিরালা কোনায়
সুরের মতোই উতল অথই বিধুর হিয়ায়
বসব দুজনে—মুখ ও কপোল ঠেকবে মোহে ।

### প্রতীপগতি

হিমের হাওয়া বয়ে তো গেল
দোঁহার মাঝে ।
নীলোৎপল হয়েছে আজ
কাঠগোলাপ ।
আজো তবু কি রইব দ্বারে
হিম হাওয়ায় ?
থেমেছে আজ নীল আকাশে
নভোবিহার ।
কোজাগরের দীপ্তি গেল,
রয়েছে আজ
গ্যাসের আলো—পরিচিতের
মৃদু হাসিই
আমার মুখে, তবুও হাতে
দেব না হাত ?
হিমের হাওয়া বয়ে তো গেল—
মাঘের হিম ।

আশ্বিনের মেঘ তো গেল
গিরিচূড়ায় ।
শীতল হল তোমারও পানে
হৃদয় আজ ।
হেমন্তের কুয়াশা গেল
নীল আকাশ ।
নয়নে কেন নতুন ক'রে
শ্বেত তুষার ?
হিমের হাওয়া বয়ে তো গেল—
মাঘের হিম ।

তামাদি

তোমাকে ভালোবেসেছিলাম পড়ছে আজ মনে ।
শরৎ মেঘে চিত্রিত এ সুনীলাকাশ তলে,
হাসুনোহানা সুরভি করে, সন্ধ্যাতারা জ্বলে,
পশ্চিমের বিধুর মৃদু উদাস বায়ু-স্বনে
তোমাকে ভালোবেসেছিলাম, পড়ছে আজ মনে ।

প্রিয় তোমার কূজন করে সহাস মৃদু-স্বরে,
সাড়ায় তার তনু তোমার কাঁপছে নির্ভরে ।
একেলা আমি অন্ধকারে বারান্দার কোণে—
তোমাকে ভালোবেসেছিলাম, পড়ছে আজ মনে ।

চামেলি হাওয়া সুরভি হাওয়া শারদাকাশ তলে
আঁধার ভিড়ে সন্ধ্যাতারা সঙ্গহারা জ্বলে ;
তোমাকে দেখি প্রিয়ের সাথে মধুর আলাপনে—
তোমাকে ভালোবেসেছিলাম পড়ছে আজ মনে ।

জীবন চলেছিল যখন সফলতার রথে,
দেখেছিলাম তোমাকে ভিড়ে দ্রুত জীবনপথে,
কাজের মাঝে ফিরিয়েছি কি হৃদয়ামন্ত্রণে,—
বেসেছিলাম তোমাকে ভালো, পড়ছে আজ মনে

### প্রকৃতি ও প্রেম

সমুখে সাগর বিরামহীন তাকিয়ে আছে,
বুকে তার নয় বিরামবিহীন আবেগধারা।
তুমি আর আমি বসেছি পরস্পরের কাছে,
সমুখে সাগর বিরামহীন তাকিয়ে আছে,
বালুকাবেলায় চাঁদের আলোয় ঢেউয়েরা নাচে
আবেগআকুল কিন্তু উদাস, দিশারিহারা।

ঘড়িতে যে ক'টা বাজল তা কারো নেই তো জানা,
জনহীন তটে, বালুকাবেলায় আমরা দোঁহে।
শুভ্র তোমার বাহুতে আমার হাতটা টানা।
অসীম আকাশে সাগর হারাল সব সীমানা।
পূর্ণিমারাতে সাগরসভাতে প্রেমকে আনা।
শুধু তাই ভাবি উভয়ে উদাস নীরব মোহে।

### রেতাল

লেকে আজকাল সকলেই যায়
ভালো লাগেনিকো তোমার যাওয়া।
মিশে গেলে তুমি সাধারণে হায়!
লেকে আজকাল সকলেই যায়!
সকলেরই মতো ম্লান সন্ধ্যায়
তুমিও যাচ্ছ! কী বুর্জোয়া!

সেই থরোথরো দিনের সে স্মৃতি
স্মরণে কি আর কথা নাহি কয়?
সেই উন্মাদদিনের সে প্রীতি,
সেই সন্ধ্যার মায়াময় স্মৃতি
মনে রেখো, জ্যোৎস্নায় শোপ্যাঁগীতি।
কেন যাও লেকে?—কী-বা ক্ষতি হয়?—
সেই থরোথরো দিনের সে স্মৃতি
স্মরণে কি আর কথা নাহি কয়?

বেড়াবে! তা কেন যাও নাকো মাঠে?
আমার সঙ্গে—ক্ষতি কিছু হয়?
কিন্তু তুমি যে অচেনার হাটে

বেড়াবে ! তা কেন যাও নাকো মাঠে ?
সমাজের কেউ লেকে ছি ! কি হাঁটে !
তাও সঙ্গে ও চৌধুরী বয় !

### আধিদৈবিক প্রত্যাদেশ

বার্ধক্য যখন দেবে সারা দেহ ঢেকে
করোগেট-বিকুঞ্চিত শরীর যখন
দেখাবে, বাসব ভালো তোমাকে তখন ?—
সেই কথা ভাবলুম বসে বসে লেকে ।
তোমার রঙেরও লিলি হবে খড় রং,
নিটোল ও বাহুলতা হারাবে মাধুরী,
কালো চোখ হবে ফিকে, হারাবে চাতুরী,
তার চেয়ে বড় কথা, যাবে মিঠা ঢঙ ।—
এই সব কথা লেকে বেজায় ভাবিত
করল, বিশ্বাস করো, খাঁটি কথা বলি
সমাধানে কিছুতেই মন উপনীত
হল না—ভাবনা-বিষে নিদারুণ জ্বলি ।
তোমার পাশে তো তাই ঘেঁষে এসে মিলি
সিগারেট না খেয়েই—হাসছ যে লিলি !

### শৃঙ্গেণ চ স্পর্শনিমীলিতাক্ষীং মৃগীমকণ্ডুযত কৃষ্ণসারঃ

মাঘের মাঝারে ফাল্গুনী হাওয়া বয় ?
আজ লিলি শুধু স্বপ্ন দেখার পালা ।
নীল শাড়ি যেন তনুটি ঘেরিয়া রয়,
নারিকেলবন মর্মরে কথা কয়,
গুঞ্জন যেন স্বপ্নের ভাষা বয়,
খোঁপায় জড়াও অকাল যূথীর মালা ।

উদাস উর্দু সুর মৃদুমিঠে স্বরে
গুঞ্জন করো, স্বপ্নের জাল টানো ।
আজ লিলি আর থাকা যায় নাকো ঘরে ।
উদাস উর্দু সুর মৃদুমিঠে স্বরে
শহুরে ছাতেও অকাল দখিনা করে
উতলা উদাস—সে কথা তো লিলি জানো ।

অকালে দখিনা, ভেঙেছি কাজের কারা,
ছাতে চলো লিলি, সংসার যাক খসে ।
হৃদয় পাখির মতো যে বন্ধহারা—
অকালে দখিনা ! ভেঙেছি কাজের কারা—
কী সুখে উতলা পরান-পুতলা সারা !
কাঁধে কাঁধ দিয়ে নীরবে রইব বসে ।

দায়িত্ব

আমরা বসিয়া রহি অন্যমনা ; সম্মুখে সাগর
উদাসীন নিস্তরঙ্গ ; প্রেমের রহস্য ভেদিবারে
আমাদের কাটে রাত্রিদিন । মোদের চিত্তের দ্বারে
প্রেম নয়, প্রশ্নদূত ; আমাদের যামিনী জাগর
কাটে নাকো, সংস্কৃত কবিতার নাগরী নাগর
কাটাত যেমন, আমরা পৃথিবীকে আর বিধাতাকে
শুধাই, শুধাই শুধু আমাদের—তোমাকে, আমাকে ।
প্রেমের পৃথিবী ছেড়ে স্মৃতি দিয়ে বাঁধি জাদুঘর ।
আমাদের মস্তিষ্কের মন্থনের উগ্র হলাহলে
ইন্দ্রিয়ের দৈত্য যত পরিশ্রান্ত, অবশ, অসাড় ;
প্রেমের ক্যাফিন গেল আমাদের বেলায় বিফলে ;
জিজ্ঞাসার মদিরায় মস্তিষ্কে এ সবই ব্যর্থ হয় ।
প্রেমের তত্ত্বের ছাত্র, মোরা শুধু ভাবি, নাহি রয়
বিহঙ্গের মুক্ত হর্ষ, রহে শুধু কুণ্ঠিত বিচার ।

গ্রহণ

চেয়েছিল সারা ঘর কম্প্রস্নায়ু স্তব্ধতা অটল ।
হৃদয়ে আমার ব্যগ্র ভয় কাঁপে—লাঞ্ছনা-সন্ত্রাসে ।
আকাশে থমকে সন্ধ্যা মুখে ঢালে তোমার রক্তিমা ।
স্তব্ধ ব'সে প্রতীক্ষায় তোমাকে যে আজো ভালোবাসে ।

রণক্ষেত্রে পদপাত ক'রে চলে সশব্দে মিনিট।
ছত্রভঙ্গ হৃদয়ের কথাগুলি শুয়ে আছে ভয়ে।
পৃথিবীর যত ভার বয়ে আনে প্রতিটি মিনিট,
আনে যে আগামী তব দ্বার দেখানোর সংশয়ে।

মনে হয় মর-স্বর্গে বারান্দার উপরে দাঁড়িয়ে
চলেছি প্রতীক্ষা করে যদি কভু ডাকে বেয়াত্রিচে।
হৃদয়ে উন্মুখ আশা ঊর্ধ্বায়িত, দুহাত ছড়িয়ে
এদিকে রয়েছে দেখি কল্লান্ত যে দুয়ারের নিচে।

চিত্ত হল মৃতপ্রায়, অসাড় নীরব অন্ধকারে।
অকস্মাৎ ফুটে ওঠে মদির রজনীগন্ধা শত।
অকস্মাৎ ফুটে ওঠে কালো নীল ঠেলে শত তারা।
তোমার দেহের জ্যোৎস্না খোঁজে মন আনন্দ-আহত

তোমার কথার পাখা নিল প্রিয়া আমাকে আকাশে,
নক্ষত্র-কম্পিত লোকে আনন্দের লঘিষ্ঠ হাওয়ায়।
নিয়ে গেল আন্দোলিত রজনীগন্ধার শুভ্রবনে।...
অন্ধকারে চোখে চোখে নির্ভরের মাধুরী ঘনায়।

মধুযামিনী

সূর্যের সাথে শত্রুতা আমাদের
রাত্রির সীমা ছোট করে দেয় ও যে!
টেনে দেয় হায় আমাদের প্রেমে ঘের,
বহির্জগতে, শত্রু সে আমাদের।
সে যবে দাঁড়ায় চৌকাঠে বাসরের,
আমাদের প্রেম লজ্জায় চোখ বোজে।

কনডিশনড় রিফ্লেক্স্

অভ্যাস, শুধু অভ্যাস, লিলি, তাই তো আসি
তোমার উষ্ণ প্রেমের হাস্যচপল নীড়ে।
অভ্যাস, শুধু অভ্যাস, ভালো তাই তো বাসি ;
সহজের পেশা, আরামের নেশা, তাই তো আসি

তোমার শাড়ির ছটায়, কথায় কথায় হাসি—
না হলে ঝঞ্ঝা ফেলত যে সারা জীবন ঘিরে।

### মফস্বলে

আজ আর প্রেম নয়,
আজ শুধু ঘুম।
চাঁদের চাহনি নেই,
দু-চোখ নিঝুম।
মনে ভাসে রেশ শুধু
মাঠের গানের।
স্নায়ুতে ছন্দ কাঁপে
নাচুনি ধানের
ক্লান্তি ছড়ায় তার
শান্ত প্রলেপ।
প্রেমেই দিয়েছে মন
ঘুম-অবলেপ।
ফসল-কাটার ছবি
দু-চোখে ভাসে।
এখনও অঙ্গ দোলে
প্রাকৃত রাসে।
চাঁদের চাহনি নেই,
মন নিঃঝুম।
আজ আর প্রেম নয়
আজ শুধু ঘুম।

### আত্মজ্ঞান

যদি আমি জন্মাতুম বহুদূরদেশে
তোমাকে পড়ত মনে, নিতুম কি চিনে ?
এ দূরত্ব এড়িয়ে কি আসতুম হেসে ?
তুমিও চিনতে হেসে পরিচয়হীনে ?
ধরো, যদি তুমি হতে টাহিটির মেয়ে,
অজানা রহস্যময়ী মরস্বর্গলোকে,
আমি কি যেতুম, সখী, প্যাসিফিক বেয়ে ?
বলতুম হেসে,"এ-কী ! চেনা লাগে ওকে !"

আমরা যে অতিসুখী সকলেই বলে,
আমাদের উভয়ের প্রেমের গৌরব
সকলের মুখে শুনি। লোকমুখে চলে
আমাদের উভয়ের হৃদয়-উৎসব।
সুযোগ পেয়ে তো তবে পাশাপাশি মিলি ?
আমাদের ভালোবাসা প্রাকৃতিক, লিলি।
১৯২৫-১৯৩০

## বিবমিষা

তোমাকে রাখিয়া দূরে তবে মোর চিত্ত প্রাণ রাখে।
তোমাকে দেখিলে রীরি করে মোর গ্রন্থিস্নায়ুশিরা।
তোমার নিঃশ্বাস হানে বিষবাষ্প মোর নাসিকাকে।
তোমার কথায় মোর বুদ্ধি পায় পক্ষাঘাত পীড়া।

তুমি ক্লিন্ন অস্থিহীন পিচ্ছিল স্বেদাক্তত্বক সাপ।
পিত্তস্রাবী স্পর্শ পাই তোমার ও মেদাক্ত আঙুলে।
সামুদ্রিক পীড়া তুমি, তাই সারা দেহ ওঠে দুলে,
ঘৃণার শ্বেতোর্মিস্পর্শে পুণ্য হয় উদ্‌গারের পাপ।

অবজ্ঞায় অবগাহি লভিলাম প্রাণের বিস্তার।
ভাগ্য তব মোর হাতে। অদৃষ্টের দৃপ্ত পরিহাসে
নিজ অপঘাত দেখ ? হাহাকারে কোথায় নিস্তার ?
কার স্ফীতোদর শব মোর মুক্তিস্নানজলে ভাসে ?

গভীর আমার ঘৃণা—ঘৃণার এ সমুদ্রের পাশে
প্রেম যে গোষ্পদজল শুষ্কপ্রায় গ্রামের ডোবার।
১৯২৯

## উড্ডচর

পাখির আবেগ জাগাবে শরীর মনে ?
পাখার ঝাপটা দিনরাত যাব শুনে ?
পাখার ছন্দ হৃদয়ে কি দেবে বেঁধে
হর্ষ-বিহারে দূর দিগন্তকোণে ?

নগরের ভিড়, ব্যর্থ দিনের জ্বালা !
অসহায় ভীরু ? শুধু তার পথে চলা ?
বন্ধুর ভ্রূ-ও কুটিল—ঋণের ভীতি ?
অগণন লোক—তবু জ্বলা, শুধু জ্বলা ।

গ্রন্থলোকের পরিক্রমা তো শেষ ।
শিল্পীজনের মিতালিতে শুধু শ্লেষ ।
নিঃসঙ্গতা মুখোমুখি অপলক ।
দুপাশে ঘনায় ক্লান্তির মেঘাবেশ ।

দিশাহারা চোখ, চরণ শ্রান্তিহীন—
স্থিতি চাইনেকো, ঘুঘু নয় ওগো শ্যেন ।
ঊর্ধ্বলোকের উদ্ধতগতি দাও,
তুষারতুঙ্গ চূড়ায় চূড়ায় ঘোরা !
স্বচ্ছশীতল হালকা হাওয়ায় ঘোরা ।
কাটুক আমার জীবন মরণে সেতুবন্ধনী দিন ।

হে মেরুচারিণী, তোমার চোখের নীল
ইস্পাতে আজ ঝলসি উঠুক
কঠিন দীর্ঘ খড়্গোদ্যত দিন
ঊর্ধ্বলোকের উদ্ধত গতি চরণ শ্রান্তিহীন ।

১৯৩০

## কবিকিশোর

*God's in His Heaven*
*All's right with the world.*

শহরের বুকে পাঁচতলায়
নেব সখী এক ছোট্ট ফ্ল্যাট্ ।
ট্রাম বাস্ ভিড় নিত্য যায়—
উচ্চ বৃক্ষ-চূড়ে দোঁহায়
ভিড়েতে থেকেও কী নিরালায় !
গোলমাল যেন পায়ের ম্যাট্ ।
শহরের বুকে পাঁচতলায়
মধুচক্র সে ছোট্ট ফ্ল্যাট্ ।

ঘুঘুনি ও ঘুঘু রইব তায়,
আর্কেডিয়া কী, বুঝবে তাই ।
সে ছোট ফ্ল্যাট্, চৌমাথায়—
এল্‌সি ও বব রইব তায়—
ক্ষীণ কোলাহল ভাসে হাওয়ায়
ঘেঁষাঘেঁষি ক'রে দিন কাটাই ।
এল্‌সি ও বব্ রইব তায়—
কবি-জীবন কী বুঝবে তাই ।

প্রিরাফায়েলাইট্

প্রতিটি মুহূর্তে মোর মূর্তি পায় তিক্ত রসহীন
দুর্বাসা বিশ্বের ক্রূর সর্পফণা অশান্ত কৌতুক ।
সূর্য দেয় অর্থহীন স্বচ্ছ তার বিদ্রূপ যৌতুক,
রাত্রিশেষে নিদ্রাহীন চুম্বনের জ্বালা হানে দিন ।
ভুলে গেছি কী-বা ভুল—দিনগুলি ক্লান্ত হতাশ্বাস
হেমন্তের কুষ্ঠরোগে গতপত্র অরণ্যের মতো ।
প্রত্যহ প্রভাতে জানি দীপ্ত দিন ব্যর্থতায় হত
মিলাবে রাত্রিতে বৃথা,—এ জীবন এক দীর্ঘশ্বাস ।

দীর্ঘিকায় ভাসিলাম—তোমাদের তরঙ্গের মাঝে,
খাণ্ডবদাহের ক্ষত জুড়াল না হায় নারী, হায় !

কাজলগভীর মৃগনয়নের ঘন পক্ষ্মছায়ে
প্রাণবহ বসন্ত তো নাহি এল শ্যামপত্রসাজে
শীতমরুচিত্তে মোর নিঃশ্বাসের চৈতালি হাওয়ায় ।

হেলেনিস্ট

চাঁদ চলে গেছে,
কৃত্তিকা গেল,
মধ্য রাতি ।
প্রহর যায়,
প্রহর যায়,
একেলা কাটাই সঙ্গীহীন ।

সন্ধ্যাতারা

অপরূপ রূপে চিরায়ুষ্মতী অপ্সরী !
কবির মানস এল মানবীর দেহপুরে ।
তোমার দেহের দেউলে দেবীর স্তব করি ।
বেশকেশ রূপ-আবেশে নিয়ো না সম্বরি,
আঁখিপাখি তব দিশাহারা ওড়ে ঘুরে ঘুরে ।
চলচঞ্চলা গতঅঞ্চলা অপ্সরী ।
স্বপ্ন-শিখায় পুড়ে খাক্ দিবা শর্বরী ।
বন্ধ্যা প্রিয়ার দীপ্তি তোমার দেহে ফুরে ।
নহ মাতা তুমি, প্রেয়সী তোমার স্তব করি ।
প্রিয়ার মূর্তি ! প্রেমে কাঁপে তনুবল্লরী,
স্তনধারা কভু বক্ষে তোমার নাহি ঝুরে,
ভার বহে তনুলতা ভাঙো নাকো, অপ্সরী
রহস্যময়ী ! বৃথাই তোমার তপ করি !
দেহের নাগালই পাইনে—মন তো আরো দূরে ।
সিনেমায় আসি মিছেই—মিছেই স্তব করি ।
বিলোল স্তিমিত আঁখি জ্বলে ওঠে সব হরি'
চকিত চুমায় সচকিতরতি আধো সুরে
কেশের আবেশে নিঃঝুম ক'রে অপ্সরী
স্টুডিও-উধাও ! মিছেই দেবীর স্তব করি ।

***Pater's view of art, as expressed in the Renaissance, impressed itself upon a number of writers in the nineties, and propagated some confusion between life and art which is not wholely irresponsible for some untidy lives....***
***T. S. Eliot.***

মনে মনে বলি,
হে মোনালিসা !
সাইনারা
এসো মলিন আলোয় ।
শহরের মুখে ধূসর সন্ধ্যা নামে ।
হৃদয়ে আমায় ঘরছাড়া যে গো ডাকে ।
আমি চঞ্চল তাই, তাই সুদূরের পিয়াসী
আমি তাইতো আকাশে কান
পেতে শুনেছিতোমায় গান, হে মোনালিসা, হে সাইনারা
মলিন আলোয় বইয়ের পাতায়
স্বপ্ন-আতুর বিদেশী ভাষার মায়ায়
তোমাদের পদপাত
করেছে আমাকে একাগ্র ব্রতচারী ।
সাগরের ঢেউয়ে বহুদিন হল তুলে তো দিয়েছি পাল ।
অশেষ যাত্রা, অসীম সাগর, শুধু পদপাত শুনি ।
হে মোনালিসা, শুধু হাস তুমি মধুরহাসিনী অপরিচিতা,
যখনই শুধাই, ওগো বিদেশিনী, হে মোনালিসা, দিনের চিতা
ক্লান্ত ঘরের নীরবতা দেখ তোমাকে ডাকে ।
পেটারের মেয়ে,
কুমারের মন ঘরছাড়া হল তোমার খোঁজে
কবিতার বাঁকা ইন্দ্রধনুর দুরূহ পথে,
হে সাইনারা, কালো রাত্রির ক্লান্ত ঘুমে,
পরিশ্রান্ত স্বপ্নে তোমার
কুমারের ঘন কামনাছটায় তোমার আসা
ধমনীর তালে শুধু পদপাত, অকারণ পদপাতে ।
রুডেল তোমার মরণ-ক্লান্ত,
শুধায় তোমায় আসবে তো এসো

হে মোনালিসা, হে সাইনারা, স্বপ্নসঞ্জীবনীর বীজনে
এসো এসো এই মলিন আলোয় সাগরের শ্বেত কেশর পাণ্ডু দুপায়ে ঢেকে,
বহু দূর দেশে জড়তার গ্লানি মেখে শহরের মুখে জরতী সন্ধ্যা নামে।

প্রলাপকম্পন

কবিকিশোর ফিরেছি পথে পথে
সাত সমুদ্র তেরো নদীর পার।
যেখানে যত পাণ্ডু মুখ আছে
বাকি তো কিছু রাখিনি দেখিবার।
কেহ বা ডেকে কয়েছে দুটো কথা
কেহ বা চেয়ে করেছে আঁখি নত ;
কাহারো হাসি ছুরির মতো কাটে,
কাহারো হাসি আঁখিজলেরই মতো।
গরবে কেহ গিয়েছে নিজ ঘর,
কাঁদিয়া কেহ চেয়েছে ফিরে ফিরে।
কেহ বা কারে কহেনি কোনো কথা
কেহ বা জিন্ খায়নি ধীরে ধীরে।
এমনি করে ফিরেছি পথে পথে
অনেক দূর ফীটনে পদরথে,
রূপার দেশে রূপালি রাজবালা
তাহারি গলে এসেছি দিয়ে মালা।
ঘুরেছিলাম মোনালিসার খোঁজে,
লিসির মাঝে তাহার হাসি বুঝি !
দা ভিঞ্চির দৈবী নিপুণতা !
সুদূর দেশে রচনা তার খুঁজি।
বাদল মেঘ খুলেছে বেণী তার
বৃষ্টিভেজা পার্কস্ট্রিটের মুখে।
প্রহরী আলো জাগাল চিকিমিকি,
কদম্বের পুলক লাগে বুকে।
সন্ধ্যা আর মেঘের আশ্লেষে
পুরব বায়ু ফেলিছে দ্রুতশ্বাস।
ওঅলৎস্-ধ্বনি পায়েতে গতি আনে
হঠাৎ লিসা দাঁড়াল মোর পাশ।
সাইনারার পূর্বস্মৃতি চোখে।
লিসার হাসি দেহী যে মরলোকে !
রূপার দেশে রূপালি রাজবালা
লিসির গলে পরায়ে দিনু মালা !

## ব্রাহ্মমুহূর্তের স্বপ্ন

চলে গেল চাঁদ,
শান্ত ধূসর অন্ধকার,
সূর্য এখনো আসেনি,
শীতল স্থির আকাশ,
গ্যাস নিভে গেছে,
জাগেনিকো কাক,
বাতাস চুপ—
শুধু কাঁপে তার, শুধু বাজে শ্বেত বক্ষ তার।

খোয়ারি

## Rosa Alchemica

কোন্ ক্ষণে
সৃজনের সমুদ্র-মন্থনে
উঠেছিল দুই নারী
বাসনার শয্যাতল ছাড়ি!
একজন লক্ষ্মী সে কল্যাণী
স্তিমিত প্রাণের বহ্নি—কেন নাহি জানি।
সংসারের সোনার খাঁচায় সংহিতার সমুচ্চ মাচায়
মসৃণ তৃপ্তিতে তিনি র'ন।
পূরবীর করুণ লগন,
রজনীগন্ধার মৃদু রূপ,
দেউলের সন্ধ্যাময় ধূপ
কল্যাণীর কল্পনায় নিত্যকাল রহিছে মগন।
(তার মাঝে সুপ্ত নেই লোভ
বসন্তের অশান্তির ক্ষোভ?)
আর জনা সন্ধ্যাসরে রানি
বহুনিষ্ঠা প্রেয়সী অপ্সরী।'
খসে পড়া তারাদের চটুল সংগীত,
বিহঙ্গের গতির ইঙ্গিত
দীপ্তি পায় মায়াবী সে তনুর মায়ায়—কেন নাহি জানি।
দুর্দম সে নির্মনন গতিচক্রতলে
পলে পলে
কত চিত্ত মরে হায় কত প্রাণ মৃগতৃষ্ণিকায়।

তারা নাহি জানে
উর্বশীর প্রাণের গুহায়
স্তিমিত পীড়া কি গুপ্ত হায় !
মৃত্যুর রঞ্জনরশ্মি-দিব্যালোকে পুরুষহৃদয়
অবশেষে অপঘাতে এই সত্য মানে ।
কফির পেয়ালা হাতে,
শহরের স্তব্ধ প্রাতে,
বিস্বাদ হৃদয়ে
বিষণ্ণ আলোয় বসে বিহ্বল রাত্রির
স্মৃতি দেখি আর ভাবি মনে ;
কোন্ ক্ষণে
মননের সমুদ্রমন্থনে
রূপ নেবে এক নারী
মনোময় প্রাণপদ্মে সংসারের কারা আর তপ্ত শয্যা ছাড়ি' ?
১৯৩২

## যযাতি

অনেক দিনের অনেক জ্ঞানের চরম ক্ষতি,
অনেক পাপের পরম তাপের বিষম বোঝা
অনিকেত মনে যক্ষের কূট প্রশ্ন আনে ।
ব্যাধভয়াহত, তাইতো পাহাড়ে আড়াল খোঁজা,
প্রসার্পিনার মুঠিতেও তাই প্রণয়রতি
পিতৃসারস যযাতি-শিরার প্রবল গানে ।

বসুন্ধরার অগ্নিউদরে লেগেছে দোলা,
শতসর্পিল ধূমকেতু তার অস্ত্র টানে ।
মরণ আহরি আহারে বিবশ দিবসনিশা,
অশনায়োগ্র ধমনীশিরার পরমতৃষা
নিদ্রাহীনের রজনীতে চায় চরম ভোলা
স্নায়ুদাবদাহে যযাতি-শিরায় প্রবল গানে ।

সন্ধ্যামণির সোনার খনিতে আগুন লাগে।
আকাশগঙ্গা পীতপিঙ্গল বালুকারেখা।
শনির কণিকা মারক-আখরে জীবনে হানে
করোটির কালি, করকোষ্ঠীতে ছিন্ন লেখা।
তাই তো হৃদয় নির্দয়লোভে তোমাকে মাগে
নাটকীয় সুরে প্রলাপ-কম্প্র প্রবল গানে।
১৯৩৫

## মন-দেওয়া-নেওয়া

ডলু যদি আজ ন্যাকামি করে,—প্রায়ই করে,
আগেকার মতো—তার মানে এই দুমাস আগের
মতো আর মন বাহ্বা দেয় না।
প্রেম জিনিসটা কি নির্বোধের ?
দুমাস আগে এ করুণ চাউনি, পাণ্ডুর গাল,
রহস্যভরা অস্ফুট ভাষা
লাগত ভালো!
তখনের সেই অবস্থা নাকি প্রেমের বাসা ?

আসল কথাটা আমি যা বুঝি
প্রেম-ফ্রেম বাজে, আসলে আমরা নতুন খুঁজি।
নারীকে পুরুষ, পুরুষকে নারী তাইতো খোঁজে—
তার ওপর তো সে জীবের ধর্ম উপ্‌রি আছে।
এরি নাম 'প্রেম'।
কিন্তু মানুষ কেমন করে যে এইতে বাঁচে—
মানে, এই প্রেমে কাব্যি করেই সারাটা জীবন কাটিয়ে যে দেয়!

আশ্চর্য না ?
এই ধরো—আমি, নবনীকান্ত—
দিব্যি মহৎহৃদয়, দিব্যি ভালোই ছেলে—
অনেক মেয়েই চায় তো আমায় তাদের স্বামী!
ইতিমধ্যে যে গোল পাকিয়েছি—

ডলু—মানে এই মৈত্রেয়ী ঘোষ নাম্নী মেয়ের
প্রেমে পড়ে গিয়ে !

কাব্যির ঘোরে কত উচ্ছ্বাস ঐ বেচারা গলায়-গালে—
দুহাতে বাহুতে বুকে আর ঠোঁটে তার দিয়েছি !
ডলু যদি সেটা—চিত্রগুপ্ত যেমন করে—
সব কর্মের হিসেব-নিকেশ চুলচেরা ভাবে খাতায় ধরে ;
ডলু যদি এই প্রেমের বিষয়ে সে-রকম ভাব মাথায় ভরে ?
বিহিত কী তার ?
কীই যে করি ।
অমল মোহিত ইত্যাদিকে তো এগিয়ে দিলুম—
"ডলু যে তোমার খোঁজ করে ওহে ।"
কতটা আশাই না করেছিলুম ।

হল না কিছুই ।
আই-সি-এস-ও অকাতরে ডলু ফেলেই দিল ।
(মেয়েরা কী বোকা !)
আর সেই দিনই দুপুর বেলায়
বাস-এ করে ডলু এই এইখানে
আমার এ-ঘরে চলে এসেছিল ।
সে-কথা যাক, তা কথাটা হচ্ছে
কেমন করে
ডলুর কঠিন করুণার হাত এড়ানো যায় ?
তা অবশ্য কোনো গোল না ক'রে—
তা না তো আবার স্ক্যাণ্ডালে দুই কান বেচারির যাবে যে ভরে ।

মহা মুশকিল ।
ঝগড়া করতে গেলেও ডলুর প্রেমই জাগে !

আমি যদি খুব সাবধানে কোনো আভাস তুলি—
ডলুর দোষ যে আমার কেমন বিশ্রী লাগে ।
আশা করি ডলু চটবে, কিন্তু সে চটে নাকো !
হয়তো বা বলে, "ও দোষ যে আছে, আমি তা মানি,
তাই বলে চুমো খাবে না আমাকে ?
—তোমার ও-মুখ এখানে রাখো ।"

কিন্তু ডলুর দেহ ও মনের অলিগলি যত সবই জানা,

(আগেই বলেছি, অজানাই হল প্রেমের নানা,
শারীর মানস, ভাবের বাণী)
ডলুর মনের ন্যাকামি পাকামি সবই জানি,
ডলুর সুশ্রী দেহের অনেক খোঁজও দিয়েছে
        ডলুই নিজে ।
এমন কী সেই আঁচিলটা—তা-ও !
        সেটাও জানি ।
নতুন তো নেই কিছুই ! এখন করব কী যে !
        করব কী যে ?
        বেজায় ক্লান্ত, শ্রান্ত লাগে !—
কিন্তু ডলুর সমস্যার এই সমাধান আর
        পাব না কি আমি
জীবনের শেষ দিনের আগে ?
        ক্লান্ত লাগে ।
১৯২৬

## অপস্মার

কবে ভেসে যাবে সম্বিৎ
স্মরণের নীল পরপার !
হতো'স্মি হবে জয়গান !
ডুববে অহম্ কশ্চিৎ !
দুর্গম দিন, ক্ষুরধার
রাত্রিও হবে ক্ষীয়মাণ !

খুঁজে মেলেনিকো ইশারা ;
ডাকঘরে নেই ঠিকানা
চিঠি নেই ; দিবানিশারা—
ভস্মলোচন তৃষারা
ভবঘুরে ঘোরে বেগানা ;
পালায় পিশাচ ইশারা !

হৃদয়ে তোমার জাগে ভয় ?
মরণের ভয়, জীবনের,
বিপুল বিদেশী বিশ্বের ?
ব্যর্থ গ্লানির পরাজয় ?
ধিক্কার জ্বালা দাহনের
ত্যক্ত সমাজনিঃস্বের ?

কোনো গোরোচনা গোরী কি
বাঁধেনি চরণে পরানে ?
শোনোনি কি ঘুমপাড়ানি
জরৎকারীর শিথানে ?

হিংস্র অভাব হরি' কি
আলাদিন দ্বীপ জ্বালেনি ?

কোনো বিচিত্রবীর্য কি
পূর্বজ কোনো দশরথ
রাজযক্ষ্মার ক্ষয়ভার
জায়ুজ ব্রণের ক্ষয়পথ,
দায়ভাগে নির্লজ্জ কি
রেখে গেছে পিছে উপহার ?

তাই কি ঘুমের নীলিমা
বৈতরণীতে চেয়েছ ?
পলে পলে প্রাণ-পরাভব ?
মরীচিকা-ফাঁকা ত্রিসীমা ?
তাই কি রক্তে চেয়েছ
রসাতলব্যাপী নীল হিম
অপস্মারেরই বিপ্লব ?
১৯৩৩

## দ্বিধা-দম্পতি

১

মন্বন্তরে বাস করি বটে, মনান্তরের কোনো
হয়নিকো অবকাশ।
সূর্যগ্রহণ নিত্যঘটনা যে শীত-কঠিন লোকে
আমাদের সেথা সূচ্যগ্রক বাস।
শহরের ভিড়ে হাড়ে হাড়ে চেনা পাহাড়ি হাওয়ায় রোজ
শেষ করি প্রত্যহ,
আমাদের ঘিরে তনুমানসার দুরন্ত জীবাণুরা
মরিয়া সাহসে ঘুরে মরে অহরহ।
অবসর হয় আমাদের কাছে বিলাসী দ্বিধান্বিত,
কীর্তিও পায় ভয়,
অন্তরঙ্গ অবসাদ শুধু আমাদের পাশে ঘেঁষে,
আমাদের কাজ ছোট জয়পরাজয়।
মৃত্যু দিয়েছে আমার হৃদয়ে মৈত্রীর বিষটীকা
উদ্ধত উজ্জ্বল।
ছিন্ন ভিন্ন চাঁদের আলোতে নিদ্রার অধিকার
আমাদের রাত ক'রে দেয় সমতল।
কেটে যায় দিন, জীবনযাত্রা মুখর ইতরতায়—
কম্প্র কোটরে বাস।
উলূপী আমার। তোমার হৃদয়ে আত্মদানের ভিড়ে
মনান্তরের মোটে নেই অবকাশ।

২

যেদিন তুমি স্বপ্ন ছিলে, সেই দিনে খুঁজি সান্ত্বনা।
তুমি বলো, "তোমার লাঞ্ছনা আমার বৈতরণী, তোমার নরক
আমারও যন্ত্রণা,—আমার স্বর্গ তবু তোমার নয় ?"
সভ্যতার শান্তি তোমার স্নায়ুতে—তার শ্রান্তিও, হয়তো বা তার ভয় ?
জানি তুমি দধীচি নও—তবু সাধুর মুক্তি ছড়াও চোখে। তারা
বলেছিল, "মৃত্যু তোমার মরণ হল, ভয়ের হল পরাজয়।" তোমায় দেখে
বুঝব কি সেই কথা ? নীরবতায় মানবমনের জয় ?
তোমার প্রেমের সন্ধ্যাছায়ায় আলো কোথায় ? প্লেটোর পেশীর
মাঝে তো নেই পাশে। ক্রিস্টিআনের মৈত্রী তুমি ছড়াতে যাও,

বর্তমানের স্বপ্নভঙ্গে, ভবিষ্যতের পারিজাতের বীজে। বিশ্বপ্রেমিক, বাতির পাশেই কালোর খেলা, চারপাশে তার আলো।

আমায় তুমি নিলে, যেন সুরঙ্গমার রঙিন বিশ্ব মুছে দিয়েই নিলে
তোমার দাবি
পিতৃকালের বাড়িবদল তোমার স্বভাবেই—এ কৈলাসে কেমনতরো হালচাল যে ভাবি।

অস্তি-নেতির সেতুর পারে অন্ধকারের কোথায় সীমা ? নীরবতার কোথায় টানবে দাঁড়ি ? এ অপেক্ষা সহিষ্ণুতায় চলবে কতকাল ? থামবে সে কোন্ সমে ? আদিমকালের সোনার স্বপ্নে, ভবিষ্যতের যবন প্লাটিনমে ?

আমি নয় তো, ওরা সবাই ভাবছে তোমায় কী ? যেদিন তুমি স্বপ্ন ছিল, সেইদিনে কোথা সান্ত্বনা।

১৯৩৫

## বেকারবিহঙ্গ

অস্তাচলের আঁধারেই কিবা আশা ?
এ মরা শহরে নীড়সন্ধানী মন
হারাল চতুর উভচর দিশা তার।
চিরকাল কাকতালীয়ের যাওয়া-আসা।
কোন্ প্রারব্ধে করেছে সমর্পণ
বহুধাভক্ত ত্রিশঙ্কু তার ভার।

জানি লক্ষ্মীর বসতি বাণিজ্যেই,
সেই সাধনায় মেনেছি সতত হার।
সরস্বতীর পঙ্কজে লাগে কাঁটা।
বিরাট বিশ্বে কবে হারিয়েছে খেই—
তবু হায় নেই হাতের নাগালে ডাঁটা
নীলোৎপলের—অনঙ্গ অধরার।

কৈশোরে ছিল ধর্মঘটের শখ,
যৌবনের নয় মাস্টার, কেরানিও।
বাস্তুঘুঘুরই অন্নধ্বংস সার।
মুরুব্বি নেই, গ্রাম্য যে উমেদার।
এদিকে শরীর মন হল বরণীয়,
বসন্ত আসে, পাত্রী যে কেউ হোক।

অতএব, মেসে কাটাও তক্তাপোশে
দৈনিক দেখ কাজ খালি কোথা ক'ষে,
খেলার নেশায় ভিড় ভাঙো মাঠ চ'ষে,
আর দেখ র'সে সিনেমার পোস্টার,
এলবার্ট হলে তারপরে শোনো বসে
ঘোলা ইতিহাসে নানাঘাটে উদ্ধার।

তারপরে যদি ক্লান্তিই বাঁধে বাসা,
রেডিওসচল ধোঁয়ায় আকাশ ঢাকা,
পাণ্ডুর চাঁদে নিভে যায় নবআশা—
তবু হে কুমার খেলো না শকুনি-পাশা।
ইতিহ-ভাগ্য জড়াক না নাগপাশে—
তবু বিহঙ্গ, ওরে বিহঙ্গ মোর
কোরো না অন্ধ বন্ধ জটায়ুপাখা।
১৯৩৪

## প্রথম পার্টি

শুধালাম, রবে এই ঘরে ?
এই ভিড়ে ? সুরেশের সুবর্ণের অশ্লীল নিঃশ্বাসে
ভারাক্রান্ত হাওয়া দেখ। কঠিন দেয়াল
কাঁপে দেখ অলকার অসুস্থ উচ্ছ্বাসে।
তোমার শরীর শ্যাম তরুণ তমাল
এখানে শুকিয়ে যাবে সুবর্ণের সুরেশের কদর্য নিঃশ্বাসে
বাগানে কি যাবে ?
কী হবে এ ঘরে ?—
পিককণ্ঠী শমিতার বাগ্মিতার ভিড় ভেঙে
শুধালাম তাকে মৃদুস্বরে।

নাগরী সে নারী,
কেন তার চোখে এল অরণ্যের ভয় ?
কুমারীর চোখে কেন এল ভয় আদিমকালের,
আমার টেবিলে এল কেন এ সংশয় ?

ভাবল আমায় কেন অসভ্য বর্বর
রূঢ় দুঃশাসন ?
প্রশান্ত নির্জন
বাগানের শীতল, হাওয়ায়,
আকাশের নক্ষত্রসভায়
সুবসনা তার কেন উঠে যেতে হল অত ভয় ?

তবু তাকে লেগেছে তো ভালো ।
যদিচ নয়নে তার জ্বলেনিকো মনীষার আলো,
যদিচ শরীর তার গড়েনিকো গ্রিসের ভাস্কর,
তবু ভালো, তবু তাকে লেগেছে তো ভালো ।

অনিরুদ্ধ রায়,
বেশেকেশে চেহারায়
বন্ধুত্বের আনন্দের
ল্যাভেণ্ডার সুগন্ধের স্বাচ্ছন্দ্য ছড়ায় ।
আমার বন্ধুর হায় লাগেনি যে ভালো,
পৌঁছিয়ে দিলে না বাড়ি উৎসবের শেষে,
লজ্জিত, দুঃখিত আমি । দুর্ভাগ্য আমার ।
হবিবুর খাঁর
স্বরদ-নির্ঝরসুধা তবুও আমায় করেছে শীতল ।
তবুও আমার লেগেছে তা ভালো
বন্ধুকে আমার ।
লেগেছে তা ভালো
নভোনীল-বেশিনীর কেশবেশ শরীরের
মোলায়েম আবিষ্ট সুবাস ।

জীর্ণ গৃহ, বুদ্ধিজীবী, নেই অলংকার
নেই সজ্জা, প্রাচুর্য-সম্ভার ।
ম্যাকেন্‌জি-লায়ালে আর লাজারসে নেই কারবার ।
বন্ধুর আমার কীবা অপরাধ ?
উদ্ধত ব্যঙ্গের রঙে মুখ চোখ করিনি রঙিন,
স্বার্থপর মূর্খতায় ঊর্ধ্বশ্বাসে ছুটে আজও দিন
আমার নিঃশেষ নয় ব্যাঙ্কের খাতার তলায় ।
মরিয়া লিবিডো আজও কাউন্‌সিলের প্রবল গলায়

ওড়েনি, ওড়েনি আজও কঠিন সঙ্গিন
সর্বকামপরিত্যাগী কর্পোরেশনের ব্যূহদ্বারে।
খেলার মাঠে বা রেসে, সিনেমার বারে,
হাইকোর্টে শেয়ার-বাজারে
দেখাশোনা হয়নাকো বুঝি বারেবারে।
মানুষের শানে আজও করিনিকো নিজেকে ধারালো
তবু সখা, সুঠাম, সুবেশ তুমি, তোমাকে লেগেছে জেনো সত্যই ভালো।,

বিদ্যাদ্বেষী আত্মম্ভরী স্থূল অধ্যাপক ;
বুদ্ধিদ্বেষী উদ্ধত শিক্ষক ;
কুটিল, সংসারী নারী ; লোলচিত্ত বন্ধুরা যাদের,
দ্বিপ্রহর ঘুমে কাটে, পরস্বে যাদের
ঘৃতসুচিক্কণ স্ফীত ঘাড়,
ব্যথিত বঞ্চক আর সাহিত্যের নেশাপেশাদার,
চিত্রকর, ফিল্‌ম্‌স্টার, নব্য ব্যারিস্টার
সবই আজ ভালো সবই ভালো।
সমস্ত পৃথিবী আজ আকাশবাতাস
আমার সমগ্র মন, প্রতি স্নায়ুশিরা
শহরের উপকণ্ঠে জ্বালে অন্তহীন দূর আকাশের নীলে
কোলাহলহীন কোন্ অলৌকিক দেয়ালির আলো।

এই শুধু এই মনে হয়,
আমার আনন্দরাশি, মৈত্রী, ভালো লাগা,
এ আমার কাপুরুষতার প্রাণহীন গূঢ় ছদ্মবেশ ?
ছিন্নহস্ত অহিংসার বৃহন্নলারূপ ?
সত্যই কি পৃথিবীর আনন্দমন্থন,
বাইশটি বসন্তের সঞ্চিত সংগীত
আমার স্নায়ুতে এসে কাঁপে থরোথরো
দুয়ারে প্রতীক্ষারত উদ্যত ট্যাক্সির মতো ?
১৯২৮

## মহাশ্বেতা

নয়নে তোমার মদিরেক্ষণ মায়া ।
স্তনচূড়া দিল ক্ষীণ কটিতটে ছায়া ।
স্বপ্ন-সারথি, তোরণ কি যায় দেখা ?
অমরলোকের ইশারা তোমার চোখে,
ক্রান্তিবলয় মিলায় সুমেরুলোকে ।
আজ কি আমাকে ভুলেছ মহাশ্বেতা ?

অমৃতের ঝারি মদির ওষ্ঠাধরে
স্মৃতি-বিস্মৃতি শরতের ধারা ঝরে ।
আজ কি আমাকে ভুলেছ মহাশ্বেতা ?
শরীরে তোমার হিমগিরি করে গান ।
অচ্ছোদনীরে করো তুমি যেই স্নান
স্বপ্নবাণীতে শিহরায় ক্রন্দসী ।

ভাস্বর তব তনুতে অমৃত জ্যোতি,
প্রাণ-সূর্যের একান্ত সংহতি ।
ক্রান্তিবলয়ে শিহরায় ক্রন্দসী ।
উত্তর করে মুদ্রিত বরাভয়,
তামসীকে করো খণ্ডন, করো জয় ।
স্বপ্নসারথি, তোরণ কি যায় দেখা ?

পশ্চাতে ধায় মরণ-চাঁদের আলো
দিগন্তফণা, তুহিন, পাণ্ডু, কালো ।
বিস্মরণীর বালুতীর যায় দেখা ?
হে বীর অতনু, নাচিকেত ধনু টানো,
দেহদুর্গের রক্ষায় মোরে আনো—
তোমার প্রাকৃত বাহুতে, মহাশ্বেতা ।
১৯৩৫

